মণ্ডলানি ততস্তৌ তু বিচরন্তৌ মহারণে।
অন্যোন্যমভিতস্তূর্ণং সমাজগ্মতুরাহবে।
অন্যোন্যস্য বধে চৈব চক্রতুর্যত্নমুত্তমম্ ॥৩১॥
কৈকেয়স্য দ্বিধা চর্ম্ম ততশ্চিচ্ছেদ সাত্বতঃ।
সাত্যকেস্তু তথৈবাসৌ চর্ম্ম চিচ্ছেদ পার্থিবঃ ॥৩২॥
চর্ম্ম চ্ছিত্ত্বা তু কৈকেয়স্তারাগণশতৈর্ব্বৃতম্।
চচার মণ্ডলান্যেব গতপ্রত্যাগতানি চ ॥৩৩॥
তং চরন্তং মহারঙ্গে নিস্ত্রিংশবরধারিণম্।
অপহস্তেন চিচ্ছেদ শৈনেয়স্ত্বরয়ান্বিতঃ ॥৩৪॥
সবর্ম্মা কৈকয়ো রাজন্! দ্বিধা চ্ছিন্নো মহারণে।
নিপপাত মহেষ্বাসো বজ্রাহত ইবাচলঃ ॥৩৫॥

ভারতকৌমুদী

মণ্ডলানীতি। মণ্ডলানি বিধায়েতি শেষঃ। অভিত আভিমুখ্যেন। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩১॥
কৈকেয়স্যেতি। কৈকেয়স্য কেকয়রাজস্য বিন্দস্য। সাত্বতঃ সাত্যকিঃ ॥৩২॥
চর্ম্মেতি। তারাগণশতৈর্নক্ষত্রাকাররৌপ্যচিহ্নশ্রেণীশতৈঃ ॥৩৩॥
তমিতি। নিস্ত্রিংশবরধারিণম্ উত্তমাসিগ্রাহিণম্। অপহস্তেন·তির্য্যক্প্রসারিতপাণিনা ॥৩৪॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৫॥ দ্রৌণিমভ্যদ্রবৎ ॥৬—৮॥ কৃপেণ যুযুধে ইতি শেষঃ ॥৯॥ মাদ্রীপুত্রঃ সুতঃ তবেত্যস্য ব্যাখ্যা—দুঃশাসনমিতি ॥১০—১৬॥ লঘু শীঘ্রং সুষ্ঠু শোভনম্ ॥১৭—২০॥ উপচিতমলঙ্কৃতম্ ॥২১—৩৩॥ অপহস্তেন তির্য্যগ্হস্তেন ॥৩৪—৩৮॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশমোঽধ্যায়ঃ ॥১০॥

পূর্ব্বকালে দেবাসুরযুদ্ধে জম্ভাসুর ও ইন্দ্র যেমন শোভা পাইয়াছিলেন, সেইরূপ উত্তমতরবারিধারী বিন্দ ও সাত্যকি তখন মহাযুদ্ধে শোভা পাইতে লাগিলেন ॥৩০॥

তদনন্তর তাঁহারা মহারণে মণ্ডলক্রমে বিচরণ করিতে থাকিয়া পরস্পরের সম্মুখে সত্বর আসিলেন এবং পরস্পরের বধে বিশেষ চেষ্টা করিতে থাকিলেন ॥৩১॥

তৎপরে সাত্যকি দুই খণ্ডে বিন্দের চর্ম্ম ছেদন করিলেন এবং বিন্দও সেই ভাবেই সাত্যকির চর্ম্ম কাটিয়া ফেলিলেন ॥৩২॥

বিন্দরাজা শততারাচিহ্নযুক্ত সাত্যকির চর্ম্ম ছেদন করিয়া মণ্ডলক্রমে এবং গত-প্রত্যাগতভাবে বিচরণ করিতে লাগিলেন ॥৩৩॥

বিন্দরাজা উত্তমতরবারি ধারণ করিয়া মহারণে বিচরণ করিতে থাকিলে, সাত্যকি ত্বরান্বিত হইয়া তির্য্যক্ প্রসারিত হস্তে তাঁহাকে কাটিয়া ফেলিলেন ॥৩৪॥

(৩২)...চিচ্ছেদ পার্থিব!—পি।

তং নিহত্য রণে শূরঃ শৈনেয়ো রথসত্তমঃ।
যুধামন্যুরথং তূর্ণমারুরোহ পরন্তপঃ ॥৩৬॥
ততোঽন্যং রথমাস্থায় বিধিবৎ কল্পিতং পুনঃ।
কেকয়ানাং মহৎ সৈন্যং ব্যধমৎ সাত্যকিঃ শরৈঃ ॥৩৭॥
সা বধ্যমানা সমরে কেকয়ানাং মহাচমূঃ।
তমুৎসৃজ্য রণে শত্রুং প্রদুদ্রাব দিশো দশ ॥৩৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি বিন্দানুবিন্দবধে দশমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

সেতি। বর্ম্মণা সহেতি সবর্ম্মা। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ। অচলো গিরিঃ ॥৩৫॥

তমিতি। শৈনেয়ঃ শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ, রথসত্তমো রথিশ্রেষ্ঠঃ ॥৩৬॥

তত ইতি। আস্থায় আরুহ্য, কল্পিতং সজ্জিতম্। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৩৭॥

সেতি। মহাচমূর্বিশালসেনা। শত্রুং সাত্যকিম্, প্রদুদ্রাব দ্রুতং পলায়াঞ্চক্রে ॥৩৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি দশমোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

রাজা! তখন মহাধনুর্দ্ধর কেকয়রাজ বিন্দ মহাযুদ্ধে বর্ম্মের সহিত দুইভাগে ছিন্ন হইয়া বজ্রাহত পর্ব্বতের ন্যায় পতিত হইলেন ॥৩৫॥

এবং বীর, রথিশ্রেষ্ঠ ও শত্রুসন্তাপক সাত্যকি যুদ্ধে বিন্দকে বধ করিয়া সত্বর যাইয়া যুধামন্যুর রথে আরোহণ করিলেন ॥৩৬॥

তাহার পর আবার সাত্যকি যথাবিধানে সজ্জিত অন্য রথে আরোহণ করিয়া বাণদ্বারা বিশাল কেকয়সৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥৩৭॥

সাত্যকি যুদ্ধে বধ করিতে লাগিলে, সেই বিশাল কেকয়সৈন্য যুদ্ধে সেই শত্রু সাত্যকিকে পরিত্যাগ করিয়া দশ দিকে বেগে পলায়ন করিতে লাগিল' ॥৩৮॥

——:-০-:——

(৩৭)···কেকয়ানাং মহাসৈন্যম্···পি। * '···চতুর্দ্দশোঽধ্যায়ঃ' বা, '···ত্রয়োদশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বৰ্দ্ধ সো।

# একাদশোঽধ্যায়ঃ।

——ঃ-০-ঃ——

সঞ্জয় উবাচ।

শ্রুতকর্ম্মা ততো রাজন্! চিত্রসেনং মহীপতিম্।
আজঘ্নে সমরে ক্রুদ্ধঃ পঞ্চাশদ্ভিঃ শিলীমুখৈঃ ॥১॥
চিত্রসেনস্তু তং রাজন্! নবভির্নতপর্ব্বভিঃ।
শ্রুতকর্ম্মাণমাহত্য সূতং বিব্যাধ পঞ্চভিঃ ॥২॥
শ্রুতকর্ম্মা ততঃ ক্রুদ্ধশ্চিত্রসেনং চমূমুখে।
নারাচেন সুতীক্ষ্ণেন মর্ম্মদেশে সমার্পয়ৎ ॥৩॥
সোঽতিবিদ্ধো মহারাজ! নারাচেন মহাত্মনা।
মূর্চ্ছামভিযযৌ বীরঃ কশ্মলঞ্চ বিবেশ হ ॥৪॥
এতস্মিন্নন্তরে চৈনং শ্রুতকীর্ত্তির্মহাযশাঃ।
নবত্যা জগতীপালং ছাদয়ামাস পত্রিভিঃ ॥৫॥

ভারতকৌমুদী

শ্রুতেতি। শ্রুতকর্ম্মা প্রাগুদ্দিষ্টোঽর্জ্জুনপুত্রঃ। পঞ্চাশদ্ভিরিত্যার্ষং বহুবচনম্ ॥১॥
চিত্রেতি। নবভিঃ পঞ্চভিশ্চ শরৈঃ। সূতং শ্রুতকর্ম্মণ এব সারথিম্ ॥২॥
শ্রুতেতি। চমূমুখে কৌরবসেনাসম্মুখে স্থিতমিতি শেষঃ। সমার্পয়দপীড়য়ৎ ॥৩॥
স ইতি। মহাত্মনা শ্রুতকর্ম্মণা। মূর্চ্ছামচেতনভাবম্, কশ্মলং মোহং চিত্তবিকারম্ ॥৪॥
এতস্মিন্নিতি। শ্রুতকীর্ত্তিরপি প্রাগুক্তঃ সহদেবপুত্রঃ শ্রুতসেনঃ, এনং চিত্রসেনম্ ॥৫॥

সঞ্জয় বলিলেন—'রাজা! তাহার পর শ্রুতকর্ম্মা ক্রুদ্ধ হইয়া পঞ্চাশটা বাণদ্বারা যুদ্ধে চিত্রসেনরাজাকে আঘাত করিলেন ॥১॥

রাজা! চিত্রসেনও নতপর্ব্ব নয়টা বাণদ্বারা শ্রুতকর্ম্মাকে আঘাত করিয়া পাঁচটা বাণদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥২॥

তৎপরে ক্রুদ্ধ শ্রুতকর্ম্মা একটা সুতীক্ষ্ণ নারাচদ্বারা কৌরবসেনাসম্মুখে স্থিত চিত্রসেনের মর্ম্মদেশে পীড়ন করিলেন ॥৩॥

মহারাজ! তখন চিত্রসেন, মহাত্মা শ্রুতকর্ম্মার নারাচদ্বারা অত্যন্ত বিদ্ধ হইয়া প্রথমে মোহিত পরে মূর্চ্ছিত হইয়া পড়িলেন ॥৪॥

(২) অভিসারস্তু তং রাজন্!···পি বা সো।

প্রতিলভ্য ততঃ সংজ্ঞাং চিত্রসেনো মহারথঃ।
ধনুশ্চিচ্ছেদ ভল্লেন তঞ্চ বিব্যাধ সপ্তভিঃ ॥৬॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় বেগঘ্নং রুক্মভূষিতম্।
চিত্ররূপধরং চক্রে চিত্রসেনং শরোর্ম্মিভিঃ ॥৭॥
স শরৈশ্চিত্রিতো রাজা চিত্রমাল্যধরো যুবা।
অশোভত মহারঙ্গে শ্বাবিচ্ছললতো যথা ॥৮॥
শ্রুতকর্ম্মাণমথ বৈ নারাচেন স্তনান্তরে।
বিভেদ তরসা শূরস্তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥৯॥
শ্রুতকর্ম্মাপি সমরে নারাচেন সমর্পিতঃ।
সুস্রাব রুধিরং তত্র গৈরিকাম্বু যথাচলঃ ॥১০॥

## ভারতকৌমুদী

প্রতীতি। তং শ্রুতকর্ম্মাণম্, সপ্তভির্বাণৈঃ ॥৬॥
স ইতি। বেগঘ্নং বিপক্ষাস্ত্রবেগনাশকম্। শরাণামূর্ম্মিভিস্তরঙ্গৈঃ সমূহৈঃ ॥৭॥
স ইতি। শ্বাবিৎ জন্তুবিশেষঃ, শললতস্তদীয়কণ্টকসমূহাৎ ॥৮॥
শ্রুতেতি। স্তনয়োরন্তরে বক্ষসি। তরসা বেগেন, শূরশ্চিত্রসেনঃ ॥৯॥
শ্রুতেতি। সমর্পিতঃ সম্পীড়িতঃ। গৈরিকাম্বু রক্তবর্ণধাতুমিশ্রিতং জলম্ ॥১০॥

## ভারতভাবদীপঃ

শ্রুতকর্ম্মেতি ॥১॥ অভিসারোঽভিসারাধিপতিশ্চিত্রসেনঃ, আহত্য সন্তাড্য ॥২—৩॥ মূর্চ্ছাম্ অর্দ্ধনিদ্রাম্, কশ্মলমচিত্তত্বম্ ॥৪॥ এনং শ্রুতকর্ম্মাণম্ ॥৫॥ তং শ্রুতকর্ম্মাণম্ ॥৬—৭॥

---

এই অবসরে মহাযশা শ্রুতকীর্ত্তি নব্বইটা বাণদ্বারা রাজা চিত্রসেনকে আবৃত করিলেন ॥৫॥

তদনন্তর মহারথ চিত্রসেন চৈতন্য লাভ করিয়া একটা ভল্লদ্বারা শ্রুতকর্ম্মার ধনু ছেদন করিয়া সাতটা বাণে তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৬॥

তখন শ্রুতকর্ম্মা বিপক্ষবাণবেগনাশক ও স্বর্ণভূষিত অন্য একখানা ধনু লইয়া বাণসমূহদ্বারা চিত্রসেনকে বিচিত্ররূপধারী করিয়া ফেলিলেন ॥৭॥

সর্ব্বাঙ্গে বাণবিদ্ধ, বিচিত্রমালাধারী ও যুবা সেই চিত্রসেনরাজা তখন কণ্টকব্যাপ্ত-দেহ শেজারুর ন্যায় মহাযুদ্ধে শোভা পাইতে লাগিলেন ॥৮॥

তাহার পর বীর চিত্রসেন একটা নারাচদ্বারা বেগে শ্রুতকর্ম্মার বক্ষঃস্থল বিদীর্ণ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥৯॥

---

(৮)…যুবেব সমরেঽশোভদ্‌গোষ্ঠীমধ্যে স্বলঙ্কৃতঃ—পি বা সো। (১০)…গৈরিকাম্ভ ইবাচলঃ—পি,…গৈরিকার্দ্র ইবাচলঃ—বা সো।

ততঃ স রুধিরাক্তাঙ্গো রুধিরেণ কৃতচ্ছবিঃ।
ররাজ সমরে বীরঃ সপুষ্প ইব কিংশুকঃ ॥১১॥
শ্রুতকর্ম্মা ততো রাজন্! শক্রুণা সমভিদ্রুতঃ।
শক্রুসংবারণং ক্রুদ্ধো দ্বিধা চিচ্ছেদ কার্ম্মুকম্ ॥১২॥
অথৈনং ছিন্নধন্বানং নারাচানাং শতৈস্ত্রিভিঃ।
ছাদয়ন্ সমরে রাজন্! বিব্যাধ চ সুপত্রিভিঃ ॥১৩॥
ততোঽপরেণ ভল্লেন তীক্ষ্ণেন নিশিতেন চ।
জহার সশিরস্ত্রাণং শিরস্তস্য মহাত্মনঃ ॥১৪॥
তচ্ছিরো ন্যপতদ্ভূমৌ চিত্রসেনস্য দীপ্তিমৎ।
যদৃচ্ছয়া যথা চন্দ্রশ্চ্যুতঃ স্বর্গাম্মহীতলম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

তত ইতি। কৃতচ্ছবির্বিহিতকান্তিঃ। সপুষ্পো রক্তপুষ্পসমন্বিতঃ ॥১১॥

শ্রুতেতি। সমভিদ্রুতঃ অভিমুখমাগতঃ। শক্রসংবারণং বিপক্ষনিবারকম্ ॥১২॥

অথেতি। এনং চিত্রসেনম্। বিব্যাধ শ্রুতকর্ম্মৈব, সুপত্রিভিরুত্তমবাণৈঃ ॥১৩॥

তত ইতি। নিশিতেন তনূকৃতমুখেন। শিরস্ত্রাণেন সহেতি সশিরস্ত্রাণম্ ॥১৪॥

তদিতি। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া। অন্যথা চন্দ্রস্য চ্যুতেরসম্ভব ইতি ভাবঃ ॥১৫॥

ভারতভাবদীপঃ

স শরৈরিতি গোষ্ঠী গোযূথপঃ সাণ্ডো মহোক্ষঃ, স যথা শৃঙ্গাদাবলঙ্কৃত এবং স শরৈরলঙ্কৃত ইত্যর্থঃ ॥৮—১০॥ কৃতচ্ছবিঃ আহিতশোভঃ ॥১১—১২॥ সুপত্রিভিঃ শোভনপুঙ্খবদ্ভির্নারাচানাং

---

তখন পর্ব্বত হইতে যেমন গৈরিকজল নির্গত হয়, সেইরূপ নারাচপীড়িত শ্রুতকর্ম্মার দেহ হইতে রক্ত নির্গত হইতে লাগিল ॥১০॥

তৎকালে রক্তাক্তদেহ ও রক্তকৃতকান্তি শ্রুতকর্ম্মা পুষ্পসমন্বিত কিংশুকবৃক্ষের ন্যায় রণস্থলে শোভা পাইতে লাগিলেন ॥১১॥

রাজা! তদনন্তর চিত্রসেন আসিতে লাগিলে, শ্রুতকর্ম্মা ক্রুদ্ধ হইয়া তাঁহার শত্রুনিবারক ধনুখানাকে দুই খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন ॥১২॥

রাজা! তৎপরে শ্রুতকর্ম্মা তিন শত নারাচদ্বারা ছিন্নকার্ম্মুক চিত্রসেনকে আবৃত করিয়া বহুতর উত্তম বাণে তাঁহাকে বিদ্ধ করিলেন ॥১৩॥

তাহার পর শ্রুতকর্ম্মা অন্য একটা শিলাশাণিত সুধার ভল্লদ্বারা শিরস্ত্রাণের সহিত মহাত্মা চিত্রসেনের মস্তক হরণ করিলেন ॥১৪॥

ঈশ্বরের ইচ্ছায় চন্দ্র যেমন স্বর্গচ্যুত হইয়া ভূতলে পতিত হন, সেইরূপ উজ্জ্বল সেই চিত্রসেনের মস্তকটা ভূতলে নিপতিত হইল ॥১৫॥

রাজানং নিহতং দৃষ্ট্বা তেঽভিসারস্তু মারিষ ! ।
অভ্যদ্রবন্ত বেগেন চিত্রসেনস্য সৈনিকাঃ ॥১৬॥
ততঃ ক্রুদ্ধো মহেষ্বাসস্তৎসৈন্যং প্রাদ্রবচ্ছরৈঃ ।
অন্তকালে যথা ক্রুদ্ধঃ সর্ব্বভূতানি প্রেতরাট্ ॥১৭॥
তে বধ্যমানাঃ সমরে তব পৌত্রেণ ধন্বিনা ।
ব্যদ্রবন্ত দিশস্তূর্ণং দাবদগ্ধা ইব দ্বিপাঃ ॥১৮॥
তাংস্তু বিদ্রবতো দৃষ্ট্বা নিরুৎসাহান্ দ্বিষজ্জয়ে ।
দ্রাবয়ন্নিষুভিস্তীক্ষ্ণৈঃ শ্রুতকর্ম্মা ব্যরোচত ॥১৯॥
প্রতিবিন্ধ্যস্ততশ্চিত্রং ভিত্ত্বা পঞ্চভিরাশুগৈঃ ।
সারথিঞ্চ ত্রিভির্বিদ্ধা ধ্বজমেকেষুণাপি চ ॥২০॥
তং চিত্রো নবভির্ভল্লৈর্ব্বাহ্বোরুরসি চার্পয়ৎ ।
স্বর্ণপুঙ্খৈঃ প্রসন্নাগ্রৈঃ কঙ্কবর্হিণবাজিতৈঃ ॥২১॥

ভারতকৌমুদী

রাজানমিতি। অভিসারং তদাখ্যনগরাধিপতিম্। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্ ॥১৬॥
তত ইতি। মহেষ্বাসঃ শ্রুতকর্ম্মা, প্রাদ্রবৎ সমহরৎ। প্রেতরাট্ যমঃ ॥১৭॥
ত ইতি। পৌত্রেণ পৌত্রপর্য্যায়েণ শ্রুতকর্ম্মণা। দাবেন বনবহ্নিনা দগ্ধাঃ ॥১৮॥
তানিতি। বিদ্রবতঃ পলায়মানান্। দ্রাবয়ন্ নিপীড়য়ন্, ইষুভির্বাণৈঃ ॥১৯॥
প্রতীতি। প্রতিবিন্ধ্যো যুধিষ্ঠিরপুত্রঃ, চিত্রং নাম বীরম্। ধ্বজং বিব্যাধেতি শেষঃ ॥২০॥
তমিতি। উরসি বক্ষসি, আর্পয়দপীড়য়ৎ। কঙ্কবর্হিণয়োর্বাজিতৈঃ পক্ষযুক্তৈঃ ॥২১॥

মাননীয় রাজা ! অভিসারাধিপতি রাজা চিত্রসেনকে নিহত দেখিয়া তাঁহার সৈন্যেরা বেগে শ্রুতকর্ম্মার দিকে ধাবিত হইল ॥১৬॥

তদনন্তর প্রলয়কালে যমরাজ যেমন ক্রুদ্ধ হইয়া সমস্ত প্রাণী সংহার করেন, সেইরূপ মহাধনুর্দ্ধর শ্রুতকর্ম্মা ক্রুদ্ধ হইয়া সেই সৈন্য সংহার করিতে লাগিলেন ॥১৭॥

মহারাজ ! আপনার পৌত্র ধনুর্দ্ধর শ্রুতকর্ম্মা বধ করিতে লাগিলে, দাবানলদগ্ধ হস্তিগণের ন্যায় সেই সৈন্যেরা বেগে সকল দিকে পলায়ন করিতে লাগিল ॥১৮॥

তাহারা শত্রুজয়ে নিরুৎসাহ হইয়াছে এবং পলায়ন করিতেছে ইহা দেখিয়া শ্রুতকর্ম্মা তীক্ষ্ণ বাণসমূহদ্বারা তাহাদিগকে তাড়ন করিতে থাকিয়া শোভা পাইতে থাকিলেন ॥১৯॥

তখন প্রতিবিন্ধ্য পাঁচটা বাণদ্বারা চিত্রকে বিদীর্ণ এবং তিনটা বাণদ্বারা তাহার সারথিকে বিদ্ধ করিয়া একটা বাণে তাহার ধ্বজও বিদ্ধ করিলেন ॥২০॥

প্রতিবিন্ধ্যো ধনুশ্ছিত্ত্বা তস্য ভারত ! সায়কৈঃ।
পঞ্চভির্নিশিতৈর্বাণৈরথৈনং স হি জঘ্নিবান্ ॥২২॥
ততঃ শক্তিং মহারাজ ! স্বর্ণঘণ্টাং দুরাসদাম্।
প্রাহিণোত্তব পৌত্রায় ঘোরামগ্নিশিখামিব ॥২৩॥
তামাপতন্তীং সহসা মহোল্কাপ্রতিমাং তদা।
দ্বিধা চিচ্ছেদ সমরে প্রতিবিন্ধ্যো হসন্নিব ॥২৪॥
সা পপাত দ্বিধা ছিন্না প্রতিবিন্ধ্যশরৈঃ শিতৈঃ।
যুগান্তে সর্ব্বভূতানি ত্রাসয়ন্তী যথাশনিঃ ॥২৫॥
শক্তিং তাং প্রহতাং দৃষ্ট্বা চিত্রো গৃহ্য মহাগদাম্।
প্রতিবিন্ধ্যায় চিক্ষেপ রুক্মজালবিভূষিতাম্ ॥২৬॥

ভারতকৌমুদী

প্রতীতি। নিশিতৈঃ সুধারৈঃ। জঘ্নিবান্ আহতবান্ ॥২২॥
তত ইতি। প্রাহিণোৎ চিত্রঃ প্রাক্ষিপৎ, পৌত্রায় প্রতিবিন্ধ্যায় ॥২৩॥
তামিতি। আপতন্তীমাগচ্ছন্তীম্, সহসা বেগেন ॥২৪॥
সেতি। যুগান্তে প্রলয়কালে। অশনির্বজ্রম্ ॥২৫॥
শক্তিমিতি। গৃহ্য গৃহীত্বা। রুক্মজালেন স্বর্ণজালেন বিভূষিতাম্ ॥২৬॥

তখন চিত্র স্বর্ণপুঙ্খ, উজ্জ্বলমুখ এবং কঙ্ক ও ময়ূরপক্ষযুক্ত নয়টা ভল্লদ্বারা প্রতিবিন্ধ্যের বাহুযুগল ও বক্ষস্থল পীড়ন করিলেন ॥২১॥

ভরতনন্দন ! তাহার পর প্রতিবিন্ধ্য বাণদ্বারা চিত্রের ধনু ছেদন করিয়া পাঁচটা সুধার বাণদ্বারা চিত্রকে আঘাত করিলেন ॥২২॥

মহারাজ ! তদনন্তর চিত্র অগ্নিশিখার ন্যায় ভীষণ স্বর্ণঘণ্টাযুক্ত ও দুর্দ্ধর্ষ একটা শক্তি প্রতিবিন্ধ্যের প্রতি নিক্ষেপ করিলেন ॥২৩॥

বিশাল উল্কার ন্যায় সেই শক্তিটা বেগে আসিতে লাগিলে, তখন প্রতিবিন্ধ্য হাসিতে হাসিতেই যেন সেটাকে দুই খণ্ডে ছেদন করিয়া ফেলিলেন ॥২৪॥

তখন বজ্র যেমন প্রলয়কালে সমস্ত প্রাণীর ত্রাস উৎপাদন করিতে থাকিয়া পতিত হয়, সেইরূপ সেই শক্তিটা প্রতিবিন্ধ্যের সুধার বাণে দুই খণ্ডে ছিন্ন হইয়া পতিত হইল ॥২৫॥

চিত্র সেই শক্তিটাকে প্রতিহত দেখিয়া স্বর্ণজালবিভূষিত একটা বিশাল গদা গ্রহণ করিয়া প্রতিবিন্ধ্যের প্রতি নিক্ষেপ করিলেন ॥২৬॥

(২৪)···ত্রিধা চিচ্ছেদ···পি। (২৫)···ত্রিধা ছিন্না···পি।

সা জঘান হয়াংস্তস্য সারথিঞ্চ মহারণে।
রথং প্রমৃদ্য বেগেন ধরণীমন্বপদ্যত ॥২৭॥
এতস্মিন্নেব কালে তু রথাদাপ্লুত্য ভারত ! ।
শক্তিং চিক্ষেপ চিত্রায় স্বর্ণদণ্ডামলঙ্কৃতাম্ ॥২৮॥
তামাপতন্তীং জগ্রাহ চিত্রো রাজা মহামনাঃ।
ততস্তামেব চিক্ষেপ প্রতিবিন্ধ্যায় পার্থিব ! ॥২৯॥
সমাসাদ্য রণে শূরং প্রতিবিন্ধ্যং মহাপ্রভা।
নির্ভিদ্য দক্ষিণং বাহুং নিপপাত মহীতলে।
পতিতাভাসয়চ্চৈব তং দেশমশনির্যথা ॥৩০॥
প্রতিবিন্ধ্যস্ততো রাজন্ ! তোমরং হেমভূষিতম্।
প্রেষয়ামাস সংক্রুদ্ধশ্চিত্রস্য বধকাঙ্ক্ষয়া ॥৩১॥
স তস্য গাত্রাবরণং ভিত্ত্বা হৃদয়মেব চ।
জগাম ধরণীং তূর্ণং মহোরগ ইবাশয়ম্ ॥৩২॥

ভারতকৌমুদী

সেতি। প্রমৃদ্য ভঙ্‌ক্ত্বা। অন্বপদ্যত প্রাপ্নোৎ ॥২৭॥
এতস্মিন্নিতি। আপ্লুত্য ভূতলেঽবতীর্য্য। চিক্ষেপ প্রতিবিন্ধ্যঃ ॥২৮॥
তামিতি। মহামনাঃ সম্ভ্রমস্থানেঽপ্যনাকুলত্বাৎ প্রশস্তচিত্তঃ ॥২৯॥
সমিতি। মহাপ্রভা সা শক্তিঃ। দক্ষিণং বাহুং প্রতিবিন্ধ্যস্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩০॥
প্রতীতি। প্রেষয়ামাস নিচিক্ষেপ ॥৩১॥

সেই গদাটা যাইয়া প্রতিবিন্ধ্যের সারথি ও অশ্বগুলিকে বধ করিল এবং রথখানা ভগ্ন করিয়া ভূতলে পতিত হইল ॥২৭॥

ভরতনন্দন ! এই সময়ে প্রতিবিন্ধ্য রথ হইতে লাফাইয়া পড়িয়া চিত্রের প্রতি একটা স্বর্ণদণ্ডা ও অলঙ্কৃতা শক্তি নিক্ষেপ করিলেন ॥২৮॥

রাজা ! সেই শক্তিটা আসিতে লাগিলে, মহামনা চিত্ররাজা সেটাকে ধরিলেন এবং পরে সেইটাকেই প্রতিবিন্ধ্যের উপরে নিক্ষেপ করিলেন ॥২৯॥

তখন অত্যুজ্জ্বলা সেই শক্তিটা বীর প্রতিবিন্ধ্যের নিকটে যাইয়া তাঁহার দক্ষিণ বাহু ভেদ করিয়া ভূতলে পতিত হইল এবং পতিত হইয়া বজ্রের ন্যায় সেই স্থানটাকে আলোকিত করিল ॥৩০॥

রাজা ! তাহার পর প্রতিবিন্ধ্য অত্যন্তক্রুদ্ধ হইয়া চিত্রকে বধ করিবার ইচ্ছায় স্বর্ণভূষিত একটা তোমর নিক্ষেপ করিলেন ॥৩১॥

(২৯)…রাজন্ !…পার্থিবঃ—বা সো নি। (৩২)…মহোরগ ইবালয়ম্—পি।

স পপাত তদা রাজা তোমরেণ সমাহতঃ।
প্রসার্য্য বিপুলৌ বাহূ পীনৌ পরিঘসন্নিভৌ ॥৩৩॥
চিত্রং সংপ্রেক্ষ্য নিহতং তাবকা রণশোভিনঃ।
অভ্যদ্রবন্ত বেগেন প্রতিবিন্ধ্যং সমন্ততঃ ॥৩৪॥
সৃজন্তো বিবিধান্ বাণান্ শতঘ্নীশ্চ সকিঙ্কিণীঃ।
তমবচ্ছাদয়ামাসুঃ সূর্য্যমভ্রগণা ইব ॥৩৫॥
তান্ বিধম্য মহাবাহুঃ শরজালেন সংযুগে।
ব্যদ্রাবয়ত্তব চমূং বজ্রহস্ত ইবাসুরীম্ ॥৩৬॥
তে বধ্যমানাঃ সমরে তাবকাঃ পাণ্ডবৈর্নৃপ!।
বিপ্রকীর্য্যন্ত সহসা বাতনুন্না ঘনা ইব ॥৩৭॥

ভারতকৌমুদী

স ইতি। স তোমরঃ। আশেতে তিষ্ঠত্যস্মিন্নিত্যাশয়ো গর্ত্তস্তম্ ॥৩২॥
স ইতি। রাজা চিত্রঃ। পীনৌ স্থূলৌ ॥৩৩॥
চিত্রমিতি। তাবকাস্ত্বৎপক্ষীয়া যোদ্ধারঃ। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্ ॥৩৪॥
সৃজন্ত ইতি। সকিঙ্কিণীঃ ক্ষুদ্রঘণ্টিকাযুক্তাঃ। অভ্রগণা মেঘসমূহাঃ ॥৩৫॥
তানিতি। বিধম্য নিপীড্য, মহাবাহুঃ প্রতিবিন্ধ্যঃ। ব্যদ্রাবয়ৎ ব্যনাশয়ৎ ॥৩৬॥
ত ইতি। বিপ্রকীর্য্যন্ত বিক্ষিপ্তা অভবন্। অড়ভাব আর্ষঃ। বাতনুন্না বায়ুচালিতাঃ ॥৩৭॥

তখন সেই তোমরটা যাইয়া চিত্রের বর্ম্ম ও বক্ষ ভেদ করিয়া—মহাসর্প যেমন গর্ত্তে প্রবেশ করে, সেইরূপ ভূমিতে প্রবেশ করিল ॥৩২॥

তখন চিত্ররাজা সেই তোমরদ্বারা আহত হইয়া দীর্ঘ ও স্থূল পরিঘতুল্য বাহুযুগল প্রসারিত করিয়া পতিত হইলেন ॥৩৩॥

রাজা! চিত্ররাজাকে নিহত দেখিয়া আপনার পক্ষের সমরশোভী যোদ্ধারা সকল দিক্ হইতে বেগে প্রতিবিন্ধ্যের প্রতি ধাবিত হইলেন ॥৩৪॥

ক্রমে মেঘসমূহ যেমন সূর্য্যকে আচ্ছাদন করে, সেইরূপ তাঁহারা নানাবিধ বাণ ও কিঙ্কিণীযুক্ত শতঘ্নী নিক্ষেপ করিতে থাকিয়া প্রতিবিন্ধ্যকে আচ্ছাদন করিলেন ॥৩৫॥

মহাবাহু প্রতিবিন্ধ্য বাণজালদ্বারা সেই বীরগণকে পীড়ন করিয়া—ইন্দ্র যেমন অসুরসেনা সংহার করিতেন, সেইরূপ আপনার সেনা সংহার করিতে লাগিলেন ॥৩৬॥

রাজা! পাণ্ডবেরা আপনার পক্ষের যোদ্ধাদিগকে বধ করিতে লাগিলে, তাঁহারা বায়ুচালিত মেঘসমূহের ন্যায় সত্বরই সকল দিকে বিক্ষিপ্ত হইয়া পড়িলেন ॥৩৭॥

বিপ্রদ্রুতে বলে তস্মিন্ বধ্যমানে সমন্ততঃ।
দ্রৌণিরেকোঽভ্যয়াত্তূর্ণং ভীমসেনং মহাবলম্ ॥৩৮॥
ততঃ সমাগমো ঘোরো বভূব সহসা তয়োঃ।
যথা দেবাসুরে যুদ্ধে বৃত্রবাসবয়োরভূৎ ॥৩৯॥
ভীমসেনং ততো দ্রৌণী রাজন্! বিব্যাধ পত্রিণা।
পরয়া ত্বরয়া যুক্তো দর্শয়ন্নস্ত্রলাঘবম্ ॥৪০॥
অথৈনং পুনরাজঘ্নে নবত্যা নিশিতৈঃ শরৈঃ।
সর্ব্বমর্ম্মাণি সংপ্রেক্ষ্য মর্ম্মজ্ঞো লঘুহস্তবৎ ॥৪১॥
ভীমসেনঃ সমাকীর্ণো দ্রৌণিনা নিশিতৈঃ শরৈঃ।
ররাজ সমরে রাজন্! রশ্মিবানিব ভাস্করঃ ॥৪২॥

ভারতকৌমুদী

বিপ্রেতি। বিপ্রদ্রুতে পলায়িতে, বলে সৈন্যে। দ্রৌণিরশ্বত্থামা ॥৩৮॥
তত ইতি। সমাগমো মেলনম্। বৃত্রবাসবয়োর্বৃত্রাসুরেন্দ্রয়োঃ ॥৩৯॥
ভীমেতি। পত্রিণা বাণেন। পরয়া অধিকয়া। অস্ত্রলাঘবমস্ত্রক্ষেপে শীঘ্রতাম্ ॥৪০॥
অথেতি। মর্ম্মজ্ঞো দ্রৌণিঃ, লঘুহস্তবৎ দ্রুতহস্ত ঐন্দ্রজালিক ইব ॥৪১॥
ভীমেতি। সমাকীর্ণো ব্যাপ্তঃ। রশ্মিবান্ কিরণবান্, মোপধত্বাদ্বত্বঃ ॥৪২॥

সেই কৌরবসৈন্যেরা নিহত হইতে থাকিয়া সকল দিকে পলায়ন করিতে লাগিলে, একমাত্র অশ্বত্থামা সত্বর মহাবল ভীমসেনের দিকে গমন করিলেন ॥৩৮॥

তাহার পর পূর্ব্বকালে দেবাসুরযুদ্ধে ইন্দ্র ও বৃত্রাসুরের যেমন সম্মেলন হইয়াছিল, সেইরূপ ভীম ও অশ্বত্থামার তৎক্ষণাৎ ভীষণ সম্মেলন হইল ॥৩৯॥

রাজা! তদনন্তর অশ্বত্থামা অত্যন্ত ত্বরান্বিত হইয়া অস্ত্রক্ষেপে লঘুহস্ততা দেখাইতে থাকিয়া বাণদ্বারা ভীমসেনকে বিদ্ধ করিলেন ॥৪০॥

তৎপরে মর্ম্মজ্ঞ অশ্বত্থামা ভীমসেনের সমস্ত মর্ম্মস্থান দেখিয়া দ্রুতহস্ত ঐন্দ্রজালিকের ন্যায় পুনরায় নব্বইটা সুধার বাণদ্বারা ভীমসেনকে আঘাত করিলেন ॥৪১॥

রাজা! অশ্বত্থামা সুধার বাণসমূহদ্বারা ব্যাপ্ত করিলে, ভীমসেন রণস্থলে রশ্মিযুক্ত সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৪২॥

(৩৯)···বৃত্রবাসবয়োরিব—পি বঙ্গ বা সো নি। ইতঃ পরম্ '···চতুর্দ্দশোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' পি বঙ্গ বর্দ্ধ সো, '···পঞ্চদশোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা।

ততঃ শরসহস্রেণ সুপ্রযুক্তেন পাণ্ডবঃ।
দ্রোণপুত্রমবচ্ছাদ্য সিংহনাদমমুঞ্চত ॥৪৩॥
শরৈঃ শরাংস্ততো দ্রৌণিঃ সংবার্য্য যুধি পাণ্ডবম্।
ললাটেঽভ্যাহনদ্রাজন্! নারাচেন স্ময়ন্নিব ॥৪৪॥
ললাটস্থং ততো বাণং ধারয়ামাস পাণ্ডবঃ।
যথা শৃঙ্গং বনে দৃপ্তঃ খড়্গো ধারয়তে নৃপ! ॥৪৫॥
ততো দ্রৌণিং রণে ভীমো যতমানং পরাক্রমী।
ত্রিভির্বিব্যাধ নারাচৈর্ললাটে বিস্ময়ন্নিব ॥৪৬॥
ললাটস্থৈস্ততো বাণৈর্ব্রাহ্মণোঽসৌ ব্যশোভত।
প্রাবৃষীব যথা সিক্তস্ত্রিশৃঙ্গঃ পর্বতোত্তমঃ ॥৪৭॥
ততঃ শরশতৈর্দ্রৌণিরর্দ্দয়ামাস পাণ্ডবম্।
ন চৈনং কম্পয়ামাস মাতরিশ্বেব পর্ব্বতম্ ॥৪৮॥

ভারতকৌমুদী

তত ইতি। সুপ্রযুক্তেন সম্যক্সন্ধানপূর্বকক্ষিপ্তেন, পাণ্ডবো ভীমসেনঃ ॥৪৩॥
শরৈরিতি। অভ্যাহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ। স্ময়ন্ ঈষদ্ধসন্ ॥৪৪॥
ললাটস্থমিতি। শৃঙ্গং বিষাণম্, দৃপ্তো গর্বিতঃ, খড়্গো গণ্ডকঃ ॥৪৫॥
তত ইতি। যতমানং জয়ে যত্নবন্তম্। বিস্ময়ন্ বিশেষেণেষদ্ধসন্ ॥৪৬॥
ললাটস্থৈরিতি। প্রাবৃষি বর্ষাসু। সিক্ত ইত্যনেনাশ্বত্থাম্নোঽপি রক্তসিক্তত্বং সূচিতম্ ॥৪৭॥
তত ইতি। কম্পয়ামাস কম্পয়িতুং শশাক, মাতরিশ্বা বায়ুঃ ॥৪৮॥

তদনন্তর ভীমসেন সম্যক্ নিক্ষিপ্ত বহুতর বাণদ্বারা অশ্বত্থামাকে আবৃত করিয়া সিংহনাদ করিলেন ॥৪৩॥

রাজা! তৎপরে অশ্বত্থামা বাণদ্বারা সেই বাণগুলিকে বারণ করিয়া মৃদু হাস্য করতই যেন একটা নারাচদ্বারা ভীমসেনের ললাটে আঘাত করিলেন ॥৪৪॥

রাজা! পরে বনমধ্যে গর্বিত গণ্ডক যেমন ললাটে শৃঙ্গ ধারণ করে, সেইরূপ ভীমসেন ললাটে সেই নারাচটাকে ধারণ করিলেন ॥৪৫॥

তাহার পর পরাক্রমশালী ভীমসেন ঈষৎ হাস্য করতই যেন তিনটা নারাচদ্বারা জয়ে যত্নশীল অশ্বত্থামার ললাটদেশ বিদ্ধ করিলেন ॥৪৬॥

তদনন্তর বর্ষাকালে জলসিক্ত ও শৃঙ্গত্রয়যুক্ত উত্তম পর্ব্বতের ন্যায় অশ্বত্থামা সেই ললাটস্থ বাণত্রয়দ্বারা শোভা পাইতে লাগিলেন ॥৪৭॥

(৪৪)…ললাটেঽভ্যহনৎ…পি সো। (৪৫)…বনে হৃষ্টঃ…পি।

তথৈব পাণ্ডবো যুদ্ধে দ্রৌণিং শরশতৈঃ শিতৈঃ।
নাকম্পয়ত সংহৃষ্টো বার্য্যোঘ ইব পর্বতম্ ॥৪৯॥
তাবন্যোন্যং শরৈর্ঘোরৈশ্ছাদয়ানৌ মহারথৌ।
রথবর্য্যগতৌ বীরৌ শুশুভাতে বলোৎকটৌ ॥৫০॥
আদিত্যাবিব সংদীপ্তৌ লোকক্ষয়করাবুভৌ।
স্বরশ্মিভিরিবান্যোন্যং তাপয়ন্তৌ শরোত্তমৈঃ ॥৫১॥ (যুগ্মকম্)
ততঃ প্রতিকৃতে যত্নং কুর্বাণৌ তৌ মহারণে।
কৃতপ্রতিকৃতে যত্তৌ শরসংঘৈরভীতবৎ ॥৫২॥

ভারতকৌমুদী

তথেতি। শিতৈঃ সুধারৈঃ। বার্য্যোঘো জলপ্রবাহঃ ॥৪৯॥

তাবিতি। ছাদয়ানৌ ছাদয়মানৌ। স্বরশ্মিভির্নিজকিরণৈঃ ॥৫০—৫১॥

তত ইতি। প্রতিকৃতে প্রতিপ্রহারে। কৃতস্য অপকারস্য প্রতিকৃতে প্রত্যপকারে, যত্তৌ যত্নবন্তৌ অভবতামিতি শেষঃ। অভীতবৎ নির্ভয়াবিব ॥৫২॥

ভারতভাবদীপঃ

শতৈঃ ॥১৩—১৬॥ প্রেতরাট্ যমঃ ॥১৭॥ দাবো দাবাগ্নিস্তেন দগ্ধাঃ ॥১৮—২২॥ স্বর্ণঘণ্টাং সুবর্ণময়ঘণ্টান্বিতাম্ ॥২৩—৩১॥ গাত্রাবরণং কবচম্ ॥৩২—৪৪॥ খড়্গো গণ্ডকঃ ॥৪৫—৫১॥

তৎপরে অশ্বত্থামা বহুতর বাণদ্বারা ভীমসেনকে পীড়ন করিলেন; কিন্তু বায়ু যেমন পর্ব্বতকে কম্পিত করিতে পারে না, সেইরূপ ভীমসেনকে কম্পিত করিতে পারিলেন না ॥৪৮॥

সেইরূপ হৃষ্টচিত্ত ভীমসেনও সুধার বাণসমূহদ্বারা পীড়ন করিয়াও জলপ্রবাহ যেমন পর্ব্বতকে বিচলিত করিতে পারে না, তেমন অশ্বত্থামাকে বিচলিত করিতে পারিলেন না ॥৪৯॥

প্রলয়কালে অত্যন্ত উজ্জ্বল ও লোকক্ষয়কারী দুইটা সূর্য্য যেমন আপন আপন কিরণদ্বারা পরস্পরকে সন্তপ্ত করিতে থাকিয়া শোভা পায়, সেইরূপ বীর, মহারথ, বলমত্ত ও উত্তমরথারূঢ় ভীম ও অশ্বত্থামা ভীষণ বাণসমূহদ্বারা পরস্পর আবৃত এবং উত্তম উত্তম বাণদ্বারা পরস্পর সন্তপ্ত করিতে থাকিয়া শোভা পাইতে লাগিলেন ॥৫০—৫১॥

তদনন্তর প্রতিপ্রহারে যত্নকারী সেই বীরেরা দুই জন মহাযুদ্ধে নির্ভয়ের ন্যায় বাণসমূহদ্বারা পরস্পর কৃত অপকারের প্রত্যপকার করিতে যত্নবান্ হইলেন ॥৫২॥

(৫০)···রণোৎকটৌ—পি।

ব্যাঘ্রাবিব চ সংগ্রামে চেরতুস্তৌ নরোত্তমৌ।
শরদংষ্ট্রৌ দুরাধর্ষৌ চাপবক্ত্রৌ ভয়ঙ্করৌ ॥৫৩॥
অভূতাং তাবদৃশ্যৌ চ শরজালৈঃ সমন্ততঃ।
মেঘজালৈরিব চ্ছন্নৌ গগনে চন্দ্রভাস্করৌ ॥৫৪॥
চকাশেতে মুহূর্ত্তেন ততস্তাবপ্যরিন্দমৌ।
বিমুক্তাবভ্রজালেন অঙ্গারকবুধাবিব ॥৫৫॥
অথ তত্রৈব সংগ্রামে বর্ত্তমানে সুদারুণে।
অপসব্যং ততশ্চক্রে দ্রৌণিস্তত্র বৃকোদরম্ ॥৫৬॥
কিরন্ শরশতৈরুগ্রৈর্ধারাভিরিব পর্ব্বতম্।
ন তু তন্মমৃষে ভীমঃ শত্রোর্বিজয়লক্ষণম্ ॥৫৭॥
প্রতিচক্রে ততো রাজন্! পাণ্ডবোঽপ্যপসব্যতঃ।
মণ্ডলানাং বিভাগেন গতপ্রত্যাগতেন চ ॥৫৮॥

ভারতকৌমুদী

ব্যাঘ্রাবিতি। শরা দংষ্ট্রা দন্তশ্রেণিরিব যয়োস্তৌ, চাপে বক্ত্রে ইব যয়োস্তৌ ॥৫৩॥
অভূতামিতি। সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু। ছন্নৌ আবৃতৌ ॥৫৪॥
চকাশেতে ইতি। অভ্রজালেন মেঘসমূহেন, অঙ্গারকবুধৌ মঙ্গলবুধগ্রহৌ ॥৫৫॥
অথেতি। অপসব্যং বামবর্ত্তিত্বম্। যোদ্ধনিয়মাদিদং পরাজয়লক্ষণম্ ॥৫৬॥
কিরন্নিতি। ধারাভির্মেঘো জলস্যেতি শেষঃ। মমৃষে সেহে ॥৫৭॥

সেই ভয়ঙ্কর ও দুর্দ্ধর্ষ নরশ্রেষ্ঠেরা দুই জন দুইটা ব্যাঘ্রের ন্যায় রণস্থলে বিচরণ করিতে লাগিলেন; তখন বাণ ছিল—তাঁহাদের দন্তশ্রেণীর তুল্য এবং ধনু ছিল—মুখের সমান ॥৫৩॥

ক্রমে তাঁহারা—আকাশে মেঘসমূহাবৃত চন্দ্র ও সূর্য্যের ন্যায় সকল দিকে বাণজালে আবৃত হইয়া যাওয়ায় অদৃশ্য হইয়া গেলেন ॥৫৪॥

তাহার পর সেই শত্রুদমনকারী দুই বীরই মুহূর্ত্তমধ্যে মেঘমুক্ত মঙ্গল ও বুধগ্রহের ন্যায় বাণমুক্ত হইয়া প্রকাশ পাইলেন ॥৫৫॥

পরে অতিদারুণ সেই যুদ্ধ চলিতে লাগিলে, অশ্বত্থামা ভীমসেনকে বামবর্ত্তী করিলেন ॥৫৬॥

মেঘ যেমন পর্ব্বতের উপরে জলধারা বর্ষণ করে, সেইরূপ ভীম ভীষণ বাণসমূহ বর্ষণ করিতে থাকিয়া অশ্বত্থামার সেই বিজয়লক্ষণ সহ্য করিলেন না ॥৫৭॥

(৫৪)···তাবদৃষ্টৌ চ···পি। (৫৫) প্রকাশৌ চ মুহূর্ত্তেন···পি। (৫৮) প্রতিচক্রে চ তং রাজন্! ···দ্বি, মণ্ডলানাং বিভাগেষু গতপ্রত্যাগতেষু চ—পি বা সো।

বভূব তুমুলং যুদ্ধং তয়োঃ পুরুষসিংহয়োঃ।
চরিত্বা বিবিধান্ মার্গান্ মণ্ডলস্থানমেব চ ॥৫৯॥
শরৈঃ পূর্ণায়তোৎসৃষ্টৈরন্যোন্যমভিজঘ্নতুঃ।
অন্যোন্যস্য বধে চৈব চক্রতুর্যত্নমুত্তমম্ ॥৬০॥
ঈষতুর্বিরথঞ্চৈব কর্ত্তুমন্যোন্যমাহবে।
ততো দ্রৌণির্মহাস্ত্রাণি প্রাদুশ্চক্রে মহারথঃ ॥৬১॥
তান্যস্ত্রৈরেব সমরে প্রতিজঘ্নেঽথ পাণ্ডবঃ।
ততো ঘোরং মহারাজ! অস্ত্রযুদ্ধমবর্ত্তত ॥৬২॥
গ্রহযুদ্ধং যথা ঘোরং প্রজাসংহরণেঽভবৎ।
তে বাণাঃ সমসজ্জন্ত মুক্তাস্তাভ্যাস্তু ভারত! ॥৬৩॥
দ্যোতয়ন্তো দিশঃ সর্ব্বাস্তব সৈন্যং সমন্ততঃ।
বাণসংঘৈর্বৃতং ঘোরমাকাশং সমপদ্যত ॥৬৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

প্রতীতি। বিভাগেন বিভাগক্রমাদ্‌গমনেন ॥৫৮॥

বভূবেতি। মণ্ডলস্থানং গোলাকারবিচরণদেশম্ ॥৫৯॥

শরৈরিতি। পূর্ণমায়তেন আকৃষ্টেন ধনুষা উৎসৃষ্টৈর্নিক্ষিপ্তৈঃ ॥৬০॥

ঈষতুরিতি। ঈষতুঃ ইষ্টবন্তৌ। মহাস্ত্রাণি ব্রাহ্মাদীনি ॥৬১॥

তানীতি। অস্ত্রৈস্তাদৃশৈরেব মহাস্ত্রৈঃ। পাণ্ডবো ভীমসেনঃ ॥৬২॥

গ্রহেতি। প্রজাসংহরণে প্রাক্তনপ্রলয়কালে। সমসজ্জন্ত পরস্পরং মিলিতাঃ সর্ব্বা দিশস্তব সৈন্যঞ্চ দ্যোতয়ন্তঃ প্রকাশয়ন্তঃ। সমপদ্যত সমভবৎ ॥৬৩—৬৪॥

রাজা! তাহার পর ভীমও ভিন্ন ভিন্ন ভাগে মণ্ডলক্রমে বিচরণ, গমন ও প্রত্যাগমনদ্বারা অশ্বত্থামাকে বামবর্ত্তী করিলেন ॥৫৮॥

সেই পুরুষশ্রেষ্ঠেরা নানাবিধ পথ ও মণ্ডলদেশে বিচরণ করিয়া তুমুল যুদ্ধ করিতে লাগিলেন ॥৫৯॥

তাঁহারা ধনু দুই খানা পূর্ণ আকর্ষণ করিয়া বাণক্ষেপপূর্ব্বক পরস্পর আঘাত করিতে থাকিলেন এবং পরস্পরকে বধ করিবার জন্য গুরুতর চেষ্টা করিতে লাগিলেন ॥৬০॥

আর তাঁহারা পরস্পরকে রথবিহীন করিবার ইচ্ছা করিতে থাকিলেন। তাহার পর মহারথ অশ্বত্থামা মহাস্ত্র সকল আবিষ্কার করিতে লাগিলেন ॥৬১॥

তখন ভীমসেন মহাস্ত্রদ্বারাই সেই মহাস্ত্রগুলিকে প্রতিহত করিতে থাকিলেন। মহারাজ! তাহার পর ভয়ঙ্কর অস্ত্রযুদ্ধ চলিতে লাগিল ॥৬২॥

(৬২)···প্রতিজঘ্নেস্তু পাণ্ডবঃ···পি।

উল্কাপাতাবৃতং যুদ্ধং প্রজানাং সংক্ষয়ে নৃপ ! ।
বাণাভিঘাতাৎ সংজজ্ঞে তত্র ভারত ! পাবকঃ ॥৬৫॥
সবিস্ফুলিঙ্গো দীপ্তার্চ্চির্যোঽদহদ্বাহিনীদ্বয়ম্ ।
তত্র সিদ্ধা মহারাজ ! সংপতন্তোঽব্রুবন্ বচঃ ॥৬৬॥
যুদ্ধানামতি সর্ব্বেষাং যুদ্ধমেতদিতি প্রভো ! ।
সর্ব্বযুদ্ধানি চৈতস্য কলাং নার্হন্তি ষোড়শীম্ ॥৬৭॥
নেদৃশঞ্চ পুনর্যুদ্ধং ভবিষ্যতি কদাচন ।
অহো জ্ঞানেন সম্পন্নাবুভৌ ব্রাহ্মণক্ষত্রিয়ৌ ॥৬৮॥
অহো শৌর্য্যেণ সম্পন্নাবুভৌ চোগ্রপরাক্রমৌ ।
অহো ভীমবলো ভীম এতস্য চ কৃতাস্ত্রতা ॥৬৯॥

ভারতকৌমুদী

উল্কেতি। উল্কাপাতৈরিবাবৃতম্, প্রজানাং সৈন্যানাম্। পাবকো বহ্নিঃ ॥৬৫॥
সেতি। যঃ পাবকঃ। যচ্ছব্দস্যোত্তরবাক্যগততয়া তচ্ছব্দানপেক্ষণান্নেদং যুগ্মকম্ ॥৬৬॥
যুদ্ধানামিতি। অতি অতিশায়ি। হে প্রভো ! প্রভাবশালিন্ সিদ্ধ ! ॥৬৭॥
নেদমিতি। জ্ঞানেন ধনুর্ব্বেদগতেন। ব্রাহ্মণক্ষত্রিয়ৌ অশ্বত্থামভীমসেনৌ ॥৬৮॥
অহো ইতি। এতস্য অশ্বত্থাম্নঃ, কৃতাস্ত্রতা শিক্ষিতসর্বাস্ত্রতা ॥৬৯॥

ভরতনন্দন ! পূর্ব্বপ্রলয়কালে যেমন ভীষণ গ্রহযুদ্ধ হইয়াছিল। তৎকালে তাঁহাদের নিক্ষিপ্ত বাণ সকল সমস্ত দিক্ ও আপনার সমস্ত দিকের সৈন্য আলোকিত করতঃ পরস্পর মিলিত হইতে লাগিল এবং আকাশটা বাণসমূহে আবৃত হইয়া ভীষণ আকার ধারণ করিল ॥৬৩—৬৪॥

ভরতনন্দন রাজা ! সেই লোকক্ষয়ের সময়ে রণস্থলটা যেন উল্কাপাতে আবৃত হইয়া গেল এবং তখন বাণের পরস্পর আঘাতে অগ্নি উৎপন্ন হইতে লাগিল ॥৬৫॥

স্ফুলিঙ্গ ও উজ্জ্বলশিখাশালী যে অগ্নি উভয় সৈন্যই দগ্ধ করিতে থাকিল। মহারাজ ! তখন আকাশবর্ত্তী সিদ্ধ পুরুষেরা এই সকল কথা বলিতে লাগিলেন—॥৬৬॥

'প্রভাবশালী সিদ্ধ ! এ যুদ্ধ সমস্ত যুদ্ধ অপেক্ষাই অধিক এবং অন্য সমস্ত যুদ্ধ এ যুদ্ধের ষোল ভাগের একভাগেরও তুল্য নহে ॥৬৭॥

এরূপ যুদ্ধ আর কখনও হইবে না। অশ্বত্থামা ও ভীমসেন দুই জনই আশ্চর্য্য ধনুর্ব্বেদজ্ঞানসম্পন্ন ॥৬৮॥

(৬৯) অহো শৌর্য্যেণ সংযুক্তৌ···পি।

অহো বীর্য্যস্য সারত্বমহো সৌষ্ঠবমেতয়োঃ।
স্থিতাবেতৌ হি সমরে কালান্তকযমোপমৌ ॥৭০॥
রুদ্রৌ দ্বাবিব সম্ভূতৌ যথা দ্বাবিব ভাস্করৌ।
যমৌ বা পুরুষব্যাঘ্রৌ ঘোররূপাবুভৌ রণে ॥৭১॥
ইতি বাচঃ স্ম শ্রূয়ন্তে সিদ্ধানাং বৈ মুহুর্মুহুঃ।
সিংহনাদশ্চ সংজজ্ঞে সমেতানাং দিবৌকসাম্ ॥৭২॥
অদ্ভুতঞ্চাপ্যচিন্ত্যঞ্চ দৃষ্ট্বা কর্ম্ম তয়ো রণে।
সিদ্ধচারণসংঘানাং বিস্ময়ঃ সমপদ্যত ॥৭৩॥
প্রশংসন্তি তদা দেবাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
সাধু দ্রৌণে! মহাবাহো! সাধু ভীমেতি চাব্রুবন্ ॥৭৪॥
তৌ শূরৌ সমরে রাজন্! পরস্পরকৃতাগসৌ।
পরস্পরমুদৈক্ষেতাং ক্রোধাদুদ্বৃত্য চক্ষুষী ॥৭৫॥

ভারতকৌমুদী

অহো ইতি। সারত্বং শ্রেষ্ঠত্বম্, সৌষ্ঠবং যুদ্ধনৈপুণ্যম্ ॥৭০॥
রুদ্রাবিতি। যথা রুদ্রাবিবেতি যথাশব্দসত্ত্বাদিবশব্দঃ সম্ভাবনায়াম্। ইবার্থে বাশব্দঃ ॥৭১॥
ইতীতি। সমেতানাং গগনমাগতানাম্, দিবৌকসাং দেবানাম্ ॥৭২॥
অদ্ভুতমিতি। সিদ্ধাশ্চারণাশ্চ দেবযোনিবিশেষা আকাশবর্ত্তিনঃ ॥৭৩॥
প্রেতি। প্রশংসাপ্রকারমাহ সাধ্বিতি। হে দ্রৌণে! অশ্বত্থামন্! ॥৭৪॥

উভয়েরই আশ্চর্য্য বীরত্ব, উভয়েরই ভীষণ পরাক্রম, আর ভীমের ভয়ঙ্কর বল এবং অশ্বত্থামারও আশ্চর্য্য অস্ত্রশিক্ষা ॥৬৯॥

ইঁহাদের কি অদ্ভুত মহাবীরত্ব এবং কি আশ্চর্য্য যুদ্ধনৈপুণ্য; আর ইঁহারা দুই জনই যুদ্ধে কালান্তক যমের ন্যায় অবস্থান করিতেছেন ॥৭০॥

ভীষণমূর্ত্তি পুরুষশ্রেষ্ঠ দুই জন যেন যুদ্ধে দুই জন রুদ্রের ন্যায় মিলিত হইয়াছেন, দুইটা সূর্য্যের তুল্য উদয় পাইয়াছেন এবং দুই জন যমের সদৃশ রহিয়াছেন' ॥৭১॥

বার বার সিদ্ধগণের এইরূপ বাক্য শুনা যাইতে লাগিল এবং আকাশস্থিত দেবগণের সিংহনাদ হইতে থাকিল ॥৭২॥

যুদ্ধে তাঁহাদের অদ্ভুত ও অচিন্তনীয় কার্য্য দেখিয়া সিদ্ধ ও চারণগণের বিস্ময় জন্মিল ॥৭৩॥

'অশ্বত্থামা! সাধু, মহাবাহু ভীম! সাধু' এইভাবে দেবগণ, সিদ্ধগণ ও মহর্ষিগণ প্রশংসা করিতে লাগিলেন ॥৭৪॥

(৭৫)···পরস্পরমুদীক্ষেতাম্···পি নি।

ক্রোধরক্তেক্ষণৌ তৌ তু ক্রোধাৎ প্রস্ফুরিতাধরৌ।
ক্রোধাৎ সংদষ্টদশনৌ তথৈব দশনচ্ছদৌ ॥৭৬॥
অন্যোন্যং ছাদয়ন্তৌ স্ম শরবৃষ্ট্যা মহারথৌ।
শরাম্বুধারৌ সমরে শস্ত্রবিদ্যুৎপ্রকাশিনৌ ॥৭৭॥
তাবন্যোন্যং ধ্বজং বিদ্ধা সারথিঞ্চ মহারণে।
অন্যোন্যস্য হয়ান্ বিদ্ধা বিভিদাতে পরস্পরম্ ॥৭৮॥
ততঃ ক্রুদ্ধৌ মহারাজ! বাণৌ গৃহ্য মহাহবে।
উভৌ চিক্ষিপতুস্তূর্ণমন্যোন্যস্য বধৈষিণৌ ॥৭৯॥
তৌ সায়কৌ মহারাজ! দ্যোতমানৌ চমূমুখে।
আজঘ্নতুঃ সমাসাদ্য বজ্রবেগৌ দুরাসদৌ ॥৮০॥

ভারতকৌমুদী

তাবিতি। পরস্পরং কৃতাগসৌ প্রহারেণ কৃতাপরাধৌ। উদ্ধৃত্য উত্তোল্য ॥৭৫॥
ক্রোধেতি। তথৈবেত্যনেন সংদষ্টেত্যাকৃষ্যতে। তেন দশনচ্ছদৌ সন্দষ্টৌষ্ঠৌ ॥৭৬॥
অন্যোন্যমিতি। শরা অম্বুধারেব যয়োস্তৌ, শস্ত্রাণি বিদ্যুত ইব প্রকাশয়ত ইতি তৌ ॥৭৭॥
তাবিতি। হয়ান্ অশ্বান্, বিভিদাতে বিদারয়ামাসতুঃ ॥৭৮॥
তত ইতি। বাণৌ উত্তমং শরদ্বয়ম্, গৃহ্য গৃহীত্বা ॥৭৯॥
তাবিতি। আজঘ্নতুরুভাবেত্যর্থঃ, সমাসাদ্য প্রাপ্য ॥৮০॥

ভারতভাবদীপঃ

কৃতপ্রতিকৃতে অন্যোন্যাস্ত্রপ্রতিঘাতে ॥৫২—৬০॥ ঈষতুঃ ইচ্ছাং চক্রতুঃ ॥৬১—৬৪॥ উল্কানামন্যোন্যাভিমুখং পাতাস্তৈরাবৃতমিবেতি লুপ্তোপমা ॥৬৫—৭৫॥ তথৈব দশনচ্ছদৌ ক্রোধাৎ

রাজা! যুদ্ধে পরস্পর অপরাধকারী সেই বীরেরা ক্রোধে নয়নযুগল উত্তোলন করিয়া পরস্পর দর্শন করিতে থাকিলেন ॥৭৫॥

ক্রোধে তাঁহাদের নয়নযুগল রক্তবর্ণ হইয়াছিল এবং ক্রোধে ওষ্ঠদ্বয় স্ফুরিত হইতেছিল, আর তাঁহারা ক্রোধে দন্ত দংশন ও ওষ্ঠ দংশন করিতেছিলেন ॥৭৬॥

মহারথ ভীম ও অশ্বত্থামা বাণবর্ষণ করিয়া পরস্পর আবৃত করিতে লাগিলেন; তখন মেঘের জলধারার ন্যায় তাঁহাদের শরধারা পতিত হইতে থাকিল এবং বিদ্যুতের ন্যায় অস্ত্র প্রকাশ পাইতে লাগিল ॥৭৭॥

মহাযুদ্ধে তাঁহারা পরস্পরের ধ্বজ, সারথি ও অশ্বগুলিকে বিদ্ধ করিয়া পরস্পরকে বিদীর্ণ করিলেন ॥৭৮॥

মহারাজ! তাহার পর তাঁহারা দুই জনই ক্রুদ্ধ হইয়া পরস্পর বধ করিবার ইচ্ছা করিয়া উত্তম দুইটা বাণ লইয়া সত্বর নিক্ষেপ করিলেন ॥৭৯॥

তৌ পরস্পরবেগাচ্চ শরাভ্যাঞ্চ ভৃশাহতৌ।
নিপেততুর্মহাবীর্য্যৌ রথোপস্থে তয়োস্তদা ॥৮১॥
ততস্তু সারথির্জ্ঞাত্বা দ্রোণপুত্ত্রমচেতনম্।
অপোবাহ রণাদ্রাজন্! সর্বসৈন্যস্য পশ্যতঃ ॥৮২॥
তথৈব পাণ্ডবং রাজন্! বিহ্বলন্তং মুহুর্মুহুঃ।
অপোবাহ রথেনাজৌ বিশোকঃ শত্রুতাপনম্ ॥৮৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি অশ্বত্থামভীমসেনযুদ্ধে একাদশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

তাবিতি। রথস্য উপস্থে উপবেশনস্থানে ॥৮১॥

তত ইতি। সারথির্দ্রোণপুত্ত্রস্যৈব। অপোবাহ অপনিনায় ॥৮২॥

তথেতি। পাণ্ডবং ভীমম্, বিহ্বলন্তং বিহ্বলীভবন্তম্। বিশোকো নাম ভীমসারথিঃ ॥৮৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি একাদশোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

ভারতভাবদীপঃ

সন্দষ্টৌষ্ঠৌ ॥৭৬—৮০॥ তৌ বাণৌ, ভৃশাহতাবিতি হেতোঃ শরাভ্যামগ্রভাগাভ্যাং তয়োস্তদীয়য়ো রথয়োরুপস্থে মুখ্যদেশে রথনীড় ইতি যাবৎ ॥৮১—৮৩॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাদশোঽধ্যায়ঃ ॥১১॥

বজ্রের ন্যায় বেগবান্ ও দুর্দ্ধর্ষ সেই বাণ দুইটা প্রকাশ পাইতে পাইতে যাইয়া সৈন্যসম্মুখে দুই জনকেই আঘাত করিল ॥৮০॥

তখন সেই মহাবীরেরা দুই জনই পরস্পরের বেগে এবং মহাবাণদ্বয়ের গুরুতর আঘাতে আপন আপন রথমধ্যে নিপতিত হইলেন ॥৮১॥

রাজা! তৎপরে অশ্বত্থামার সারথি অশ্বত্থামাকে অচেতন জানিয়া সমস্ত সৈন্যের সমক্ষেই তাঁহাকে রণস্থল হইতে লইয়া গেল ॥৮২॥

রাজা! সেইরূপ শত্রুতাপন ভীমসেনও মুহুর্মুহু বিহ্বল হইতেছিলেন; তাই তাঁহার সারথি বিশোকও রথে করিয়াই তাঁহাকে অপসারিত করিল' ॥৮৩॥

——:-০-:——

(৮৩)···সারথিঃ শত্রুতাপনম্—পি বা সো। * '···পঞ্চদশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ সো, ···ষোড়শোঽধ্যায়ঃ' বা।

# দ্বাদশোঽধ্যায়ঃ।

——ঃ-০-ঃ——

ধৃতরাষ্ট্র উবাচ।

যথা সংশপ্তকৈঃ সার্দ্ধমর্জ্জুনস্যাভবদ্রণঃ।
অন্যেষাঞ্চ মহীপানাং পাণ্ডবৈস্তদ্‌ব্রবীহি মে ॥১॥
অশ্বত্থাম্নস্তু যদ্‌যুদ্ধমর্জ্জুনস্য চ সঞ্জয়!।
অন্যেষাঞ্চ মহীপানাং পাণ্ডবৈস্তদ্‌ব্রবীহি মে ॥২॥

সঞ্জয় উবাচ।

শৃণু রাজন্! যথা বৃত্তং সংগ্রামং ব্রুবতো মম।
বীরাণাং শত্রুভিঃ সার্দ্ধং দেহপাপ্মাসুনাশনম্ ॥৩॥
পার্থঃ সংশপ্তকবলং প্রবিশ্যার্ণবসন্নিভম্।
ব্যক্ষোভয়দমিত্রঘ্নো মহাবাত ইবার্ণবম্ ॥৪॥
শিরাংস্যুন্মথ্য বীরাণাং শিতৈর্ভল্লৈর্ধনঞ্জয়ঃ।
পূর্ণচন্দ্রাভ-বক্ত্রাণি স্বক্ষিভ্রূদশনানি চ ॥৫॥

ভারতকৌমুদী

যথেতি। পাণ্ডবৈঃ সার্দ্ধমন্যেষাঞ্চ মহীপানাং যথা রণোঽভবদিতি চ সম্বন্ধঃ ॥১॥
অশ্বেতি। পাণ্ডবৈঃ সার্দ্ধম্। ব্রবীহীতি ঈড়্‌গুণশ্চার্ষঃ ॥২॥
শৃণ্বিতি। বৃত্তং জাতম্। পাপ্মনাশনং ধর্ম্মানুসরণাৎ। অসবঃ প্রাণাঃ ॥৩॥
পার্থ ইতি। পার্থোঽর্জ্জুনঃ। অমিত্রঘ্নঃ শত্রুহন্তা ॥৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! সংশপ্তকগণের সহিত অর্জ্জুনের এবং অপর পাণ্ডবগণের সহিত অন্য রাজাদের যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা আমার নিকট বল ॥১॥

আর অশ্বত্থামা ও অর্জ্জুনের এবং অন্য পাণ্ডব ও অপর রাজাদের যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহাও বল' ॥২॥

সঞ্জয় বলিলেন—'রাজা! শত্রুপক্ষের সহিত বীরগণের দেহ, পাপ ও প্রাণনাশক যেরূপ যুদ্ধ হইয়াছিল, তাহা আমি বলিতেছি, আপনি শ্রবণ করুন ॥৩॥

প্রথমে শত্রুহন্তা অর্জ্জুন সমুদ্রতুল্য সংশপ্তকসৈন্যমধ্যে প্রবেশ করিয়া—মহাবায়ু যেমন সমুদ্র বিক্ষুব্ধ করে, তেমন সংশপ্তকসৈন্য বিক্ষুব্ধ করিতে লাগিলেন ॥৪॥

(২) অশ্বত্থাম্না তু···পি বঙ্গ বর্দ্ধ।

সন্তস্তার ক্ষিতিং ক্ষিপ্রং বিনালৈর্নলিনৈরিব।
সুবৃত্তানায়তান্ পুষ্টাংশ্চন্দনাগুরুরূষিতান্ ॥৬॥
সায়ুধান্ সতলত্রাণান্ পঞ্চাস্যোরগসন্নিভান্।
বাহূন্ ক্ষুরৈরমিত্রাণাং চিচ্ছেদ সমরেঽর্জ্জুনঃ ॥৭॥ (বিশেষকম্)
ধূর্য্যান্ ধূর্য্যগতান্ সূতান্ ধ্বজাংশ্চাপানি সায়কান্।
পাণীনরত্নীনসকৃদ্ভল্লৈশ্চিচ্ছেদ পাণ্ডবঃ ॥৮॥
রথান্ দ্বিপান্ হয়াংশ্চৈব সারোহানর্জ্জুনো যুধি।
শরৈরনেকসাহস্রৈর্নিন্যে রাজন্! যমক্ষয়ম্ ॥৯॥
তং প্রবীরাঃ সুসংরব্ধা নর্দ্দমানা ইবর্ষভাঃ।
বাসিতার্থমিব ক্রুদ্ধা হুং কৃত্বা চাভিদুদ্রুবুঃ।
নিঘ্নন্তমভিজঘ্নুস্তে শরৈঃ শৃঙ্গৈরিবর্ষভাঃ ॥১০॥

## ভারতকৌমুদী

শিরাংসীতি। পূর্ণচন্দ্রাভানি বক্ত্রাণি যেষাং তানি, শোভনা অক্ষিভ্রূদশনা যেষাং তানি। সন্তস্তার আচ্ছাদয়ামাস। বিনালৈর্নালরহিতৈঃ। সুবৃত্তান্ অতিগোলান্, আয়তান্ দীর্ঘান্, চন্দনাগুরুভিঃ রূষিতান্ রঞ্জিতান্। তলত্রাণৈরঙ্গুলীত্রৈঃ সহেতি তান্, পঞ্চাস্যাঃ পঞ্চমুখা যে উরগাঃ সর্পাস্তৎসন্নিভান্। পঞ্চাস্যেত্যনেন বাহূনাং পঞ্চাঙ্গুলীযুক্তত্বমাক্ষিপ্যতে ॥৫—৭॥

ধূর্য্যানিতি। ধূর্য্যান্ ভারবাহিনো গর্দ্দভাদীন্, ধূর্য্যগতান্ শকটস্থান্ রক্ষকজনান্, সূতান্ সারথীন্। অরত্নীন্ নিষ্কনিষ্ঠমুষ্টীন্ হস্তান্, "অরত্নিস্তু নিষ্কনিষ্ঠেন মুষ্টিনা" ইত্যমরঃ ॥৮॥

রথানিতি। সারোহান্ আরোহিসহিতান্। যমস্য ক্ষয়ং ভবনম্ ॥৯॥

পরে অর্জ্জুন সুধার ভল্লদ্বারা সংশপ্তকবীরগণের মস্তক সকল ছেদন করিয়া নালশূন্য পদ্মের তুল্য সেই সকল মস্তকদ্বারা সমরভূমি আবৃত করিতে লাগিলেন; সেই মস্তকগুলির মুখমণ্ডল পূর্ণচন্দ্রের তুল্য এবং নয়ন, ভ্রূ ও দন্ত সকল সুন্দর ছিল। আর অর্জ্জুন ক্ষুরপ্রদ্বারা যুদ্ধে শত্রুগণের বাহু সকল ছেদন করিতে থাকিলে সে বাহুগুলি সুগোল, দীর্ঘ, স্থূল, চন্দন ও অগুরুরঞ্জিত, অস্ত্রযুক্ত, অঙ্গুলিত্রসমন্বিত, এবং পঞ্চমুখ সর্পের তুল্য ছিল ॥৫—৭॥

অর্জ্জুন ভল্লদ্বারা ভারবাহী গর্দ্দভপ্রভৃতি, শকটস্থিত ভাররক্ষক লোক, সারথি, ধ্বজ, ধনু, বাণ, হস্ত ও কনুই সকল বার বার ছেদন করিতে লাগিলেন ॥৮॥

অর্জ্জুন বহুতর বাণদ্বারা যুদ্ধে আরোহীদের সহিত হস্তী, অশ্ব ও রথ সকল বিনাশ করিতে থাকিলেন ॥৯॥

(৮) ধূর্য্যান্ ধূর্য্যেতরান্...পি। (১০)...নিঘ্নন্তং স্বশরৈস্তীক্ষ্ণৈঃ স্বৈঃ স্বৈঃ শৃঙ্গৈরিবর্ষভাঃ পি।

তস্য তেষাঞ্চ তদ্‌যুদ্ধমভবল্লোমহর্ষণম্।
ত্রৈলোক্যবিজয়ে যদ্বদ্দৈত্যানাং সহ বজ্রিণা ॥১১॥
অস্ত্রৈরস্ত্রাণি সংবার্য্য দ্বিষতাং সর্বতোঽর্জ্জুনঃ।
ইষুভির্বহুভিস্তূর্ণং বিদ্ধা প্রাণান্ জহার সঃ ॥১২॥
ছিন্নত্রিবেণুচক্রাক্ষান্ হতযোধাশ্বসারথীন্।
বিধ্বস্তায়ুধতূণীরান্ সমুন্মথিতকেতনান্ ॥১৩॥
সংছিন্নযোক্ত্ররশ্মীশান্ বিবরূথান্ বিকূবরান্।
বিস্রস্তবন্ধুরযুগান্ বিস্রস্তাক্ষপ্রমণ্ডলান্ ॥১৪॥

ভারতকৌমুদী

তমিতি। সুসংরব্ধা অতীবদৃপ্তাঃ। বাসিতা ঋতুমতী গৌস্তদর্থং তৎসঙ্গমার্থম্। অভিদুদ্রুবুঃ অভিদধাবুঃ। নিঘ্নন্তম্ অপরমৃষভমিব। ঋষভা বৃষাঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১০॥

তস্যেতি। তস্য অর্জ্জুনস্য, তেষাং সংশপ্তকানাম্। বজ্রিণা ইন্দ্রেণ ॥১১॥

অস্ত্রৈরিতি। দ্বিষতাং সংশপ্তকানাম্। ইষুভির্বাণৈঃ ॥১২॥

ছিন্নেতি। ত্রিবেণুপ্রভৃতয়ো রথাঙ্গবিশেষাঃ। ছিন্নাস্ত্রিবেণুচক্রাক্ষা যেষাং তান্, হতা

ভারতভাবদীপঃ

যথেতি ॥১—৭॥ সরত্নান্ রত্নাঙ্গুলীয়কাদিযুক্তান্। সরত্নীনিতি পাঠে রত্নিঃ কূর্পরাদাকনিষ্ঠান্তঃ করস্তৎসহিতান্ পাণীন্ ॥৮—৯॥ সুসংরব্ধা ইত্যত্র সুসম্মর্দ্দা ইতি পাঠে শোভনঃ স্বর্গদঃ সম্মর্দ্দো যেষাং তথাভূতাঃ, বাসিতা পুষ্পবতী গৌস্তদর্থম্ ॥১০—১২॥ ছিন্নেতি। ত্রিবেণুঃ উভয়তঃ কাষ্ঠদ্বয়সহিতো ধূর্দ্দণ্ডঃ, অক্ষশ্চক্রাধারদণ্ডঃ ॥১৩॥ যোক্ত্রাণি বন্ধনরজ্জবঃ,

তখন সংশপ্তকবীরেরা অত্যন্তদর্পিত ও ক্রুদ্ধ হইয়া ঋতুমতী ধেনুর সহিত সঙ্গমের জন্য বৃষগণের ন্যায় গর্জন করিতে থাকিয়া এবং হুঙ্কার করিয়া অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন। এই সময়ে অর্জ্জুন তাঁহাদিগকে আঘাত করিতে লাগিলে, বৃষগণ যেমন শৃঙ্গদ্বারা অপর বৃষগণকে প্রত্যাঘাত করে, সেইরূপ তাঁহারাও বাণদ্বারা অর্জ্জুনকে প্রত্যাঘাত করিতে লাগিলেন ॥১০॥

পূর্ব্বকালে ত্রিভুবন অধিকার করিবার জন্য ইন্দ্রের সহিত দৈত্যগণের যেরূপ লোমহর্ষণ যুদ্ধ হইয়াছিল, সেইরূপ অর্জ্জুন ও সংশপ্তকগণের লোমহর্ষণ যুদ্ধ হইতে লাগিল ॥১১॥

ক্রমে অর্জ্জুন অস্ত্রদ্বারা সমস্ত অস্ত্র নিবারণপূর্ব্বক বহুতর বাণদ্বারা বিদ্ধ করিয়া শত্রুগণের প্রাণ হরণ করিতে লাগিলেন ॥১২॥

সংশপ্তকগণের রথগুলির ত্রিবেণু, চক্র ও অক্ষ সকল ছিন্ন হইতে লাগিল; যোদ্ধা, অশ্ব ও সারথিগণ নিহত হইতে থাকিল; অস্ত্র ও তূণগুলি বিধ্বস্ত হইতে

(১৪) সংছিন্নযোক্ত্ররশ্মীকান্...বঙ্গ বর্দ্ধ বা সো।

রথান্ বিশকলীকুর্ব্বন্ মহাভ্রাণীব মারুতঃ।
বিস্মাপয়ন্ প্রেক্ষণীয়ং দ্বিষতাং ভয়বর্দ্ধনঃ ॥১৫॥
মহারথসহস্রস্য সমং কর্ম্মাকরোজ্জয়ঃ।
সিদ্ধা দেবর্ষিসংঘাশ্চ চারণাশ্চাপি তুষ্টুবুঃ ॥১৬॥ (কলাপকম্)
দেবদুন্দুভয়ো নেদুঃ পুষ্পবর্ষাণি চাপতন্।
কেশবার্জ্জুনয়োর্মূর্দ্ধ্নি প্রাহ বাগশরীরিণী ॥১৭॥
চন্দ্রাগ্ন্যনিলসূর্য্যাণাং কান্তিদীপ্তিবলদ্যুতীঃ।
যৌ সদা বিভ্রতৌ বীরাবিমৌ তৌ কেশবার্জ্জুনৌ ॥১৮॥

### ভারতকৌমুদী

যোধা অশ্বাঃ সারথয়শ্চ যেষাং তান্। বিধ্বস্তা আয়ুধতূণীরা যেষাং তান্, সমুন্মথিতানি ছিন্নানি কেতনানি ধ্বজা যেষাং তান্। সংছিন্না যোক্ত্রাণি রজ্জুজালবিশেষাঃ রশ্ময়ঃ প্রগ্রহা ঈশা দণ্ডবিশেষাশ্চ যেষাং তান্, বিগতা বরূথা রথগুপ্তয়শ্চর্ম্মাবরণানি যেষাং তান্, বিকুবরান্ সংযোজকদারুবিশেষরহিতান্, বিস্রস্তানি স্খলিতানি বন্ধুরযুগানি তির্য্যগ্‌লম্বিতকাষ্ঠানি যেষাং তান্, বিস্রস্তানি অক্ষপ্রমণ্ডলানি সংবুক্তগোলদারূণি যেষাং তান্। বিশকলীকুর্ব্বন্ খণ্ডখণ্ডী-কুর্ব্বন্, মহাভ্রাণি বিশালমেঘান্। প্রেক্ষণীয়ং প্রেক্ষকজনম্। কর্ত্তব্যনীয়ঃ। জয়োঽর্জ্জুনঃ। তুষ্টুবুঃ কৃষ্ণার্জ্জুনাবিতি শেষঃ ॥১৩—১৬॥

দেবেতি। অশরীরিণী অদৃশ্যশরীর-জন-প্রযুক্তা বাক্, পরশ্লোকদ্বয়ং প্রাহ ॥১৭॥

চন্দ্রেতি। পূর্ব্বার্দ্ধে যথাসংখ্যেন সম্বন্ধঃ। বিভ্রতৌ ধারয়ন্তৌ বর্ত্তেতে ॥১৮॥

### ভারতভাবদীপঃ

রশ্ময়ঃ প্রগ্রহাঃ, বিবরূথান্ রথগুপ্তিরহিতান্, কূবরস্ত্রিবেণোরগ্রভাগঃ। বন্ধুরং রথতল্পঃ, যুগং ধূরগ্রকাষ্ঠম্, অক্ষপ্রমণ্ডলং রথনীড়াক্ষয়োঃ সন্ধানকাষ্ঠজাতম্ ॥১৪॥ বিশকলীকুর্ব্বন্

দেখা গেল; ধ্বজ সকল ভগ্ন হইল; যোক্ত্র (যোৎ), লাগাম ও দীর্ঘ দণ্ডগুলি ছিন্ন হইতে থাকিল; চর্ম্মের আবরণ ও সংযোজককাষ্ঠ সকল বিনষ্ট হইতে লাগিল এবং তির্য্যক্‌কাষ্ঠ, লম্বিত কাষ্ঠ ও গোল কাষ্ঠগুলি স্খলিত হইতে থাকিল; এই ভাবে বায়ু যেমন বিশাল মেঘগুলিকে খণ্ড খণ্ড করে, সেইরূপ শত্রুগণের ভয়বর্দ্ধক অর্জ্জুন রথগুলিকে খণ্ড খণ্ড করিয়া দর্শক লোকদিগকে বিস্ময়াপন্ন করিতে থাকিয়া একাকী সহস্র মহারথের ন্যায় কার্য্য করিয়া ফেলিলেন। তখন সিদ্ধগণ, দেবর্ষিগণ ও চারণগণ কৃষ্ণ ও অর্জ্জুনের প্রশংসা করিতে লাগিলেন ॥১৩—১৬॥

দেবদুন্দুভি সকল বাজিতে থাকিল; কৃষ্ণ ও অর্জ্জুনের মস্তকে পুষ্পবৃষ্টি পড়িতে লাগিল এবং অদৃশ্য ব্যক্তির উক্তি এইরূপ বলিতে থাকিল ॥১৭॥

(১৫)···ভয়বর্দ্ধনম্—পি বা সো। (১৮)···যৌ সদা বিভ্রতুর্বীরৌ···পি [illegible] সো।

ব্রহ্মেশানাবিবাজেয়ৌ বীরাবেকরথে স্থিতৌ।
সর্ব্বভূতবরৌ বীরৌ নরনারায়ণাবিমৌ ॥১৯॥
ইত্যেতন্মহদাশ্চর্য্যং দৃষ্ট্বা শ্রুত্বা চ ভারত!।
অশ্বত্থামা সুসংযত্তঃ কৃষ্ণাবভ্যদ্রবদ্রণে ॥২০॥
অথ পাণ্ডবমস্যন্তমমিত্রান্তকরান্ শরান্।
সেষুণা পাণিনাহূয় প্রহসন্ দ্রৌণিরব্রবীৎ ॥২১॥
যদি মাং মন্যসে বীর! প্রাপ্তমর্হমিবাতিথিম্।
ততঃ সর্বাত্মনাদ্য ত্বং যুদ্ধাতিথ্যং প্রয়চ্ছ মে ॥২২॥
এবমাচার্য্যপুত্রেণ সমাহূতো যুযুৎসয়া।
বহু মেনেঽর্জ্জুনোত্মানমিদঞ্চাহ জনার্দ্দনম্ ॥২৩॥

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। নরনারায়ণৌ তয়োরবতারভূতৌ, ইমৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১৯॥
ইতীতি। সুসংযত্তো জয়ে অতীবযত্নবান্, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥২০॥
অথেতি। অস্যন্তং ক্ষিপন্তম্, অমিত্রান্তকরান্ শত্রুনাশজনকান্ ॥২১॥
যদীতি। প্রাপ্তমুপস্থিতম্, অর্হং যোগ্যম্। সর্বাত্মনা সর্বপ্রযত্নেন ॥২২॥
এবমিতি। যুযুৎসয়া যোদ্ধুমিচ্ছয়া। অর্জ্জুনোত্মানমিতি সন্ধিরার্ষঃ ॥২৩॥

ভারতভাবদীপঃ

বিশেষেণ শকলীকুর্ব্বন্ ॥১৫—১৭॥ চন্দ্রাদীনাং কান্ত্যাদীন্ যথাসংখ্যং বিভ্রতুঃ ॥১৮—২০॥ অমিত্রঘ্নাঃ করাঃ করাকারমগ্রফলকং যেষাং তান্ অমিত্রঘ্নকরান্ ॥২১॥ অর্হং পূজয়িতুং

'যাঁহারা সর্ব্বদা চন্দ্রের কান্তি, অগ্নির দীপ্তি, বায়ুর বল ও সূর্য্যের তেজ ধারণ করিয়া থাকেন, এই সেই বীর কৃষ্ণ ও অর্জ্জুন ॥১৮॥

ব্রহ্মা ও শিবের ন্যায় অজেয়, সর্ব্বভূতশ্রেষ্ঠ এবং নর ও নারায়ণের অবতার এই সেই বীর কৃষ্ণ ও অর্জ্জুন একরথে রহিয়াছেন' ॥১৯॥

এই সকল মহাশ্চর্য্য দেখিয়া এবং এই অদৃশ্য ব্যক্তির বাক্য শুনিয়া অশ্বত্থামা জয়ের জন্য বিশেষ যত্নবান্ হইয়া রণস্থলে কৃষ্ণ ও অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥২০॥

তদনন্তর অর্জ্জুন শত্রুনাশজনক বাণ সকল ক্ষেপ করিতেছিলেন, সেই অবস্থায় অশ্বত্থামা বাণযুক্ত হস্তদ্বারা আহ্বান করিয়া হাস্য করতঃ তাঁহাকে বলিলেন—॥২১॥

'বীর! তুমি যদি আমাকে যোগ্য অতিথির ন্যায় উপস্থিত বলিয়া মনে কর, তবে আজ তুমি আমাকে সর্ব্বপ্রযত্নে যুদ্ধাতিথ্য দান কর' ॥২২॥

(১৯) ব্রহ্মেশানাবিবাজয্যৌ···পি বা সো।

সংশপ্তকাশ্চ মে বধ্যা দ্রৌণিরাহ্বয়তে চ মাম্।
যদত্রানন্তরং প্রাপ্তং শংস মে তদ্ধি মাধব! ॥২৪॥
আতিথ্যকর্ম্মাভ্যুত্থায় দীয়তাং যদি মন্যসে।
এবমুক্তোঽবহৎ পার্থং কৃষ্ণো দ্রোণাত্মজান্তিকম্ ॥২৫॥
জৈত্রেণ বিধিনাহূতং বায়ুরিন্দ্রমিবাধ্বরে।
তমামন্ত্র্যৈকমনসং কেশবো দ্রৌণিমব্রবীৎ ॥২৬॥
অশ্বত্থামন্! স্থিরো ভূত্বা প্রহরাশু সহস্ব চ।
নির্বেষ্টুং ভর্ত্তৃপিণ্ডং হি কালোঽয়মুপজীবিনাম্ ॥২৭॥
সূক্ষ্মো বিবাদো বিপ্রাণাং স্থূলৌ ক্ষাত্রৌ জয়াজয়ৌ।
যামভ্যর্থয়সে মোহাদ্দিব্যাং পার্থস্য সৎক্রিয়াম্।
তামাপ্তুমিচ্ছন্ যুধ্যস্ব স্থিরো ভূত্বাদ্য পাণ্ডবম্ ॥২৮॥

ভারতকৌমুদী

সংশপ্তকা ইতি। প্রাপ্তং কর্ত্তুমুচিতম্, শংস ব্রূহি ॥২৪॥
আতিথ্যেতি। আতিথ্যকর্ম্ম যুদ্ধরূপম্, অভ্যুত্থায় উদ্‌যুজ্য ॥২৫॥
জৈত্রেণেতি। জৈত্রেণ জয়রীতিসিদ্ধেন। একমনসং যুদ্ধে একাগ্রচিত্তম্ ॥২৬॥
অশ্বেতি। সহস্ব অর্জ্জুনপ্রহারমিতি শেষঃ। নির্বেষ্টুং পরতোঽপি ভোক্তুম্ ॥২৭॥
সূক্ষ্ম ইতি। সূক্ষ্মঃ সূক্ষ্মবুদ্ধিমাত্রনিষ্পাদ্যঃ। স্থূলৌ স্থূলাস্ত্রসাধ্যৌ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২৮॥

যুদ্ধ করিবার ইচ্ছায় অশ্বত্থামা এইরূপ আহ্বান করিলে, অর্জ্জুন আপনাকে গৌরবান্বিত মনে করিলেন এবং কৃষ্ণকে এই কথা বলিলেন—॥২৩॥

'কৃষ্ণ! এদিকে সংশপ্তকগণকে আমার বধ করিতে হইবে, আবার ওদিকে অশ্বত্থামা আমাকে আহ্বান করিতেছেন। অতএব এখন আমার যাহা কর্ত্তব্য, তাহা বল ॥২৪॥

যদি ভাল মনে কর, তবে উদ্‌যোগ করিয়া অশ্বত্থামাকে যুদ্ধরূপ আতিথ্যকর্ম্ম দান কর'। অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ তাঁহাকে অশ্বত্থামার নিকটে লইয়া গেলেন ॥২৫॥

বায়ু যেমন যজ্ঞে বিজয়বিধানে আহূত ইন্দ্রকে বলিতেন, সেইরূপ কৃষ্ণ জয়ে একাগ্রচিত্ত অশ্বত্থামাকে আহ্বান করিয়া বলিলেন—॥২৬॥

'অশ্বত্থামা! আপনি স্থির হইয়া সত্বর প্রহার করুন এবং প্রতিপ্রহার সহ্য করুন। কারণ, উপজীবিগণের পক্ষে ভর্ত্তৃপিণ্ড ভোগ করিবার এই সময় ॥২৭॥

(২৬)···বায়ুরগ্নিমিবাধ্বরে···পি।

ইত্যুক্তো বাসুদেবেন তথেত্যুক্ত্বা দ্বিজোত্তমঃ।
বিব্যাধ কেশবং ষষ্ট্যা নারাচৈরর্জ্জুনং ত্রিভিঃ ॥২৯॥
তস্যার্জুনঃ সুসংক্রুদ্ধস্ত্রিভির্বাণৈঃ শরাসনম্।
চিচ্ছেদ চান্যদাদত্ত দ্রৌণির্ঘোরতরং ধনুঃ ॥৩০॥
সজ্যং কৃত্বা নিমেষাচ্চ বিব্যাধার্জুনকেশবৌ।
ত্রিভিঃ শতৈর্বাসুদেবং সহস্রেণ চ পাণ্ডবম্ ॥৩১॥
ততঃ শরসহস্রাণি প্রযুতান্যর্বুদানি চ।
সসৃজে দ্রৌণিরায়ত্তঃ সংস্তভ্য চ রণেঽর্জ্জুনম্ ॥৩২॥
ইষুধের্ধনুষো জ্যায়া অঙ্গুলিভ্যশ্চ মারিষ !।
বাহ্বোঃ করাভ্যামুরসো বদনঘ্রাণনেত্রতঃ ॥৩৩॥
কর্ণাভ্যাং শিরসোঽঙ্গেভ্যো লোমবর্ম্মভ্য এব চ।
রথধ্বজেভ্যশ্চ শরা নিষ্পেতুর্ব্রহ্মবাদিনঃ ॥৩৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইতীতি। তথা ভবত্বিতি শেষঃ। দ্বিজোত্তমঃ অশ্বত্থামা ॥২৯॥
তস্যেতি। শরাসনং ধনুঃ। আদত্ত অগৃহ্লাৎ, দ্রৌণিরশ্বত্থামা ॥৩০॥
সজ্যমিতি। সজ্যং সগুণম্। শতৈঃ সহস্রেণ চ শরাণামিতি শেষঃ ॥৩১॥
তত ইতি। সংখ্যানির্দ্দেশো বহুত্বমাত্রপরঃ। আয়ত্তো যত্নবান্, সংস্তভ্য সংস্থাপ্য ॥৩২॥
শীঘ্রনির্গমাদ্ধাভ্যামুৎপ্রেক্ষতে ইষুধেরিতি। জ্যায়া গুণাৎ। ব্রহ্মবাদিনোঽশ্বত্থাম্নঃ ॥৩৩-৩৪॥

ব্রাহ্মণদের শাস্ত্রীয় বিচার কেবল সূক্ষ্ম বুদ্ধিদ্বারা নিষ্পন্ন হয়, আর ক্ষত্রিয়দিগের জয় ও পরাজয় স্থূল অস্ত্রদ্বারা সাধিত হইয়া থাকে। সে যাহা হউক, আপনি মোহবশতঃ অর্জ্জুনের নিকট যে উত্তম সৎকারের প্রার্থনা করিয়াছেন, তাহা লাভ করিবার ইচ্ছায় আজ স্থির হইয়া অর্জ্জুনের সহিত যুদ্ধ করুন' ॥২৮॥

কৃষ্ণ এইরূপ বলিলে, অশ্বত্থামা 'তাহাই হউক' এই কথা বলিয়া ষাটটা নারাচদ্বারা কৃষ্ণকে এবং তিনটাদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥২৯॥

তখন অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইয়া তিনটা বাণদ্বারা অশ্বত্থামার ধনু ছেদন করিলেন; পরে অশ্বত্থামা অন্য একখানা ভয়ঙ্কর ধনু লইলেন ॥৩০॥

তিনি নিমেষমধ্যে সেই ধনুতে গুণারোপণ করিয়া তিন শত বাণে কৃষ্ণকে, আর সহস্র বাণে অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥৩১॥

তদনন্তর অশ্বত্থামা যত্নবান্ হইয়া যুদ্ধে অর্জ্জুনকে যথাস্থানে রাখিয়া বহু সহস্র, বহু অযুত ও বহু অর্বুদ বাণ ক্ষেপ করিলেন ॥৩২॥

(৩২)···সসৃজে দ্রৌণিরায়াত্তম্···সো।

শরজালেন মহতা বিদ্ধ্বা মাধবপাণ্ডবৌ।
ননাদ মুদিতো দ্রৌণির্মহামেঘৌঘনিস্বনম্ ॥৩৫॥
তস্য তং নিনদং শ্রুত্বা পাণ্ডবোঽচ্যুতমব্রবীৎ।
পশ্য মাধব! দৌরাত্ম্যং গুরুপুত্রস্য মাং প্রতি ॥৩৬॥
বধং প্রাপ্তৌ মন্যতে নৌ প্রবেশ্য শরবেশ্মনি।
এষোঽস্মি হন্মি সঙ্কল্পং শিক্ষয়া চ বলেন চ ॥৩৭॥
অশ্বত্থাম্নঃ শরানস্তাংশ্ছিত্ত্বৈককং ত্রিভিস্ত্রিভিঃ।
ব্যধমদ্ভরতশ্রেষ্ঠ! নীহারমিব ভাস্করঃ ॥৩৮॥
ততঃ সংশপ্তকান্ ভূয়ঃ সাশ্বসূতরথদ্বিপান্।
ধ্বজপত্তিগণানুগ্রৈর্বাণৈর্বিব্যাধ পাণ্ডবঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

শরৈরিতি। মহামেঘৌঘস্য নিস্বন ইব নিস্বনো গম্ভীরশব্দো যস্মিন্ কর্ম্মণি তৎ ॥৩৫॥
তস্যেতি। অচ্যুতং কৃষ্ণম্। দৌরাত্ম্যং দম্ভপ্রকাশম্ ॥৩৬॥
বধমিতি। নৌ আবাম্। সঙ্কল্পম্ অশ্বত্থাম্নোঽভিলাষম্ ॥৩৭॥
অশ্বেতি। অস্তান্ ক্ষিপ্তান্। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৩৮॥
তত ইতি। সূতঃ সারথিঃ, দ্বিপো হস্তী। পত্তিঃ পদাতিঃ ॥৩৯॥

মাননীয় রাজা! তৎকালে অশ্বত্থামার তূণ, ধনু, গুণ, অঙ্গুলি, বাহু, হস্ত, বক্ষ, মুখ, নাসিকা, চক্ষু, কর্ণ, মস্তক, অঙ্গ, লোম, বর্ম্ম, রথ ও ধ্বজ হইতেই যেন বাণ সকল নির্গত হইতে লাগিল ॥৩৩—৩৪॥

অশ্বত্থামা সেইরূপ বিশাল শরজালে কৃষ্ণ ও অর্জ্জুনকে বিদ্ধ করিয়া আনন্দিত হইয়া মহামেঘসমূহের ন্যায় গম্ভীর সিংহনাদ করিলেন ॥৩৫॥

তাঁহার সেই সিংহনাদ শুনিয়া অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—'কৃষ্ণ! দেখ—আমার প্রতি গুরুপুত্রের কিরূপ দৌরাত্ম্য ॥৩৬॥

উনি আমাদিগকে শরময় গৃহে প্রবেশ করাইয়া নিহত বলিয়া মনে করিতেছেন। এই আমি শিক্ষা ও শক্তির প্রভাবে উঁহার সঙ্কল্প নষ্ট করিতেছি' ॥৩৭॥

ভরতশ্রেষ্ঠ! পরে অর্জ্জুন তিন তিনটা বাণে অশ্বত্থামার এক একটা বাণ ছেদন করিয়া—সূর্য্য যেমন নীহার নষ্ট করেন, সেইরূপ অশ্বত্থামার ক্ষিপ্ত সমস্ত বাণ নষ্ট করিলেন ॥৩৮॥

তাহার পর অর্জ্জুন পুনরায় ভীষণ বাণসমূহদ্বারা অশ্ব, সারথি, রথ ও হস্তীর

(৩৫)···মহামেঘৌঘনিস্বনঃ—বা সো নি। (৩৯)···ধ্বজপত্তিরথান্···বর্দ্ধ।

যে যে দদৃশিরে তত্র যদ্যদ্রূপা জনাস্তদা।
তে তে তত্র শরৈর্ব্যাপ্তং মেনিরেত্মানমাত্মনা ॥৪০॥
তে গাণ্ডীবপ্রমুক্তাস্তু নানারূপাঃ পতত্রিণঃ।
ক্রোশে সাগ্রে স্থিতান্ ঘ্নন্তি দ্বিপাশ্বপুরুষান্ রণে ॥৪১॥
ভল্লৈশ্ছিন্নাঃ করাঃ পেতুঃ করিণাং মদবর্ষিণাম্।
যথা বনে পরশুভির্নিকৃত্তাঃ সুমহাদ্রুমাঃ ॥৪২॥
পশ্চাত্তু শৈলবৎ পেতুস্তে গজাঃ সহ সাদিভিঃ।
বজ্রিবজ্রপ্রমথিতা যথৈবাদ্রিচয়াস্তথা ॥৪৩॥
গন্ধর্ব্বনগরাকারান্ রথাংশ্চাপি সুকল্পিতান্।
বিনীতৈর্জবনৈর্যুক্তান্ আস্থিতান্ যুদ্ধদুর্ম্মদৈঃ ॥৪৪॥
শরৈর্বিশকলীকুর্ব্বন্নমিত্রানভ্যবীবৃষৎ।
স্বলঙ্কৃতানশ্বসাদীন্ পত্তীংশ্চাহন্ ধনঞ্জয়ঃ ॥৪৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

য ইতি। দদৃশিরে তত্রত্যৈর্লোকৈঃ। মেনিরেত্মানমিতি সন্ধিরার্ষঃ ॥৪০॥
ত ইতি। পতত্রিণো বাণাঃ। সাগ্রে সাধিকে ॥৪১॥
ভল্লৈরিতি। করাঃ শুণ্ডাঃ। পরশুভিঃ কুঠারৈঃ, নিকৃত্তাশ্ছিন্নাঃ ॥৪২॥
পশ্চাদিতি। সাদিভিরারোহিভিঃ। বজ্রিণ ইন্দ্রস্য বজ্রেণ প্রমথিতা ভগ্নাঃ ॥৪৩॥
গন্ধর্বেতি। সুকল্পিতান্ সুসজ্জিতান্। বিনীতৈঃ শিক্ষিতৈঃ, জবনৈর্বেগবদ্ভিরশ্বৈঃ। বিশকলীকুর্বন্ খণ্ডখণ্ডীকুর্বন্, অমিত্রান্ শত্রূন্। সাদীতীদন্তত্বমার্ষম্ ॥৪৪—৪৫॥

সহিত সংশপ্তকগণকে এবং তাহাদের ধ্বজ, পদাতি ও রথগুলিকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৩৯॥

তখন তত্রত্য লোকেরা যে যে লোককে যে যে রূপে দেখিতেছিল, তাহারা তাহারা আপনাদিগকে অর্জ্জুনের বাণে ব্যাপ্ত বলিয়া মনে করিতে লাগিল ॥৪০॥

গাণ্ডীবনিক্ষিপ্ত সেই নানারূপ বাণগুলি যাইয়া সমধিক এক ক্রোশ দূরে স্থিত হস্তী, অশ্ব এবং মনুষ্যদিগকেও বধ করিতে থাকিল ॥৪১॥

বনমধ্যে বিশাল বৃক্ষ সকল কুঠারচ্ছিন্ন হইয়া যেমন পতিত হয়, সেইরূপ মদবর্ষী হস্তিগণের শুণ্ডগুলি অর্জ্জুনের ভল্লে ছিন্ন হইয়া পতিত হইতে লাগিল ॥৪২॥

পরে ইন্দ্রের বজ্রাঘাতে ভগ্ন পর্ব্বতসমূহ যেমন পতিত হয়, তেমন সেই পর্ব্বত-প্রমাণ হস্তিগণ আরোহিগণের সহিত পতিত হইতে থাকিল ॥৪৩॥

ক্রমে অর্জ্জুন বাণসমূহদ্বারা শিক্ষিত ও মহাবেগ-ঘোটক-যুক্ত, যুদ্ধদুর্দ্ধর্ষবীরগণারূঢ় ও সুসজ্জিত গন্ধর্ব্বনগরতুল্য রথগুলিকে খণ্ডখণ্ড করিতে থাকিয়া শত্রুগণের

ধনঞ্জয়যুগান্তার্কঃ সংশপ্তকমহার্ণবম্।
ব্যশোষয়ত দুঃশোষং তীক্ষ্ণৈঃ শরগভস্তিভিঃ ॥৪৬॥
পুনর্দ্রৌণিং মহাশৈলং নারাচৈঃ সূর্য্যসন্নিভৈঃ।
নির্বিভেদ মহাবেগৈস্ত্বরন্ বজ্রীব পর্ব্বতম্ ॥৪৭॥
তমাচার্য্যসুতঃ ক্রুদ্ধঃ সাশ্বযন্তারমাশুগৈঃ।
যুযুৎসুরাগমদ্বেদ্ধুং পার্থস্তানচ্ছিনচ্ছরান্ ॥৪৮॥
ততঃ পরমসংক্রুদ্ধঃ পাণ্ডবেঽস্ত্রাণ্যবাসৃজৎ।
অশ্বত্থামাভিরূপায় গৃহানতিথয়ে যথা ॥৪৯॥

ভারতকৌমুদী

ধনেতি। ধনঞ্জয় এব যুগান্তার্কঃ প্রলয়সূর্য্যঃ, তীক্ষ্ণৈঃ, শরা এব গভস্তয়ঃ কিরণাস্তৈঃ, দুঃখেন শোষ্যত ইতি দুঃশোষস্তম্, সংশপ্তক এব মহার্ণবস্তম্, ব্যশোষয়ত ॥৪৬॥

অর্জ্জুনস্য লঘুহস্ততাং দর্শয়তি পুনরিতি। মহাশৈলমিব স্থিতমিতি শেষঃ ॥৪৭॥

তমিতি। অশ্বৈর্যন্ত্রা সারথিনা কৃষ্ণেন চ সহেতি তম্। বেদ্ধুং তাড়য়িতুম্ ॥৪৮॥

তত ইতি। অভিরূপায় বুধায়, "অভিরূপো বুধমনোজ্ঞয়োঃ" ইত্যমরঃ ॥৪৯॥

ভারতভাবদীপঃ

যোগ্যম্ ॥২২—২৩॥ অনন্তরং প্রথমম্ ॥২৪—৩১॥ আয়স্তো যত্নবান্ ॥৩২—৩৩॥ ইষুধিপ্রভৃতিভ্যঃ শরাঃ পেতুর্লোমভ্যোঽপি বর্ম্মভ্যোঽপি চ পেতুস্তত্র হেতুর্ব্রহ্মবাদিনঃ যোগবলবত ইত্যর্থঃ ॥৩৪—৪৬॥ মহৎ শৈলং শিলাসমূহো যস্মিন্ তং মহাশৈলং পর্ব্বতমিব ॥৪৭—৪৮॥ পাণ্ডবেঽস্ত্রাণীত্যত্র কাণ্ডকোশান্ ন্যবেদয়দিতি পাঠে বাণানাং কোশভূতান্নিষঙ্গান্

উপরেও বাণবর্ষণ করিতে লাগিলেন এবং অলঙ্কৃত অশ্বারোহিগণ ও পদাতিগণকেও বধ করিতে থাকিলেন ॥৪৪—৪৫॥

ক্রমশঃ অর্জ্জুনরূপ প্রলয়সূর্য্য তীক্ষ্ণবাণরূপ কিরণদ্বারা দুঃশোষণীয় সংশপ্তকরূপ মহাসমুদ্রকে শুষ্ক করিয়া তুলিলেন ॥৪৬॥

অর্জ্জুন ত্বরান্বিত হইয়া ইন্দ্র যেমন পর্ব্বত বিদারণ করিতেন, সেইরূপ সূর্য্যের ন্যায় উজ্জ্বল ও মহাবেগশালী নারাচসমূহদ্বারা পর্ব্বতের ন্যায় অবস্থিত অশ্বত্থামাকে পুনরায় বিদারণ করিতে লাগিলেন ॥৪৭॥

তখন যুদ্ধার্থী অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া বাণদ্বারা অশ্ব ও সারথির সহিত অর্জ্জুনকে বিদ্ধ করিবার জন্য আসিতে লাগিলেন; তৎকালে অর্জ্জুনও তাঁহার বাণগুলি ছেদন করিতে থাকিলেন ॥৪৮॥

(৪৭)···নারাচৈর্বজ্রসন্নিভৈঃ···পি বা সো। (৪৯)···ক্রুদ্ধঃ কাণ্ডকোষানবাসৃজৎ···পি বর্দ্ধ।

অথ সংশপ্তকাংস্ত্যক্ত্বা পাণ্ডবো দ্রৌণিমভ্যয়াৎ।
অপাঙ্‌ক্তেয়ানিব ত্যক্ত্বা দাতা পাঙ্‌ক্তেয়মর্থিনম্ ॥৫০॥
ততঃ সমভবদ্‌যুদ্ধং শুক্রাঙ্গিরসবর্চ্চসোঃ।
নক্ষত্রমভিতো ব্যোম্নি শুক্রাঙ্গিরসয়োরিব ॥৫১॥
সন্তাপয়ন্তাবন্যোন্যং দীপ্তৈঃ শরগভস্তিভিঃ।
লোকত্রাসকরাবাস্তাং বিমার্গস্থৌ গ্রহাবিব ॥৫২॥
ততোঽবিধ্যদ্‌ভ্রুবোর্ম্মধ্যে নারাচেনার্জ্জুনো ভৃশম্।
স তেন বিবভৌ দ্রৌণিরূর্দ্ধরশ্মির্যথা রবিঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

অথেতি। অপাঙ্‌ক্তেয়ান্ অপঙ্‌ক্তিপাবনান্ ব্রাহ্মণান্। পাঙ্‌ক্তেয়ং পঙ্‌ক্তিপাবনং ব্রাহ্মণম্। পঙ্‌ক্তিপাবনমাহ মনুঃ—"অগ্র্যাঃ সর্ব্বেষু বেদেষু সর্ব্বপ্রবচনেষু চ। শ্রোত্রিয়াম্বয়জাশ্চৈব বিজ্ঞেয়াঃ পঙ্‌ক্তিপাবনাঃ ॥" এতেন দ্রৌণ্যপেক্ষয়া সংশপ্তকানাং নিকর্ষঃ সূচিতঃ ॥৫০॥

তত ইতি। আঙ্গিরসো বৃহস্পতিঃ। অভিতঃ সমীপে। এতেন কৃষ্ণসামীপ্যং দ্যোতিতম্ ॥৫১॥

সমিতি। শরা গভস্তয়ঃ কিরণা ইব তৈঃ। আস্তামর্জ্জুনাশ্বত্থামানৌ ॥৫২॥

তত ইতি। অবিধ্যৎ দ্রৌণিমিতি শেষঃ। তেন ভ্রূমধ্যপ্রবিষ্টেন নারাচেন ॥৫৩॥

তাহার পর অশ্বত্থামা অত্যন্তক্রুদ্ধ হইয়া—গৃহস্থ যেমন বিদ্বান্ অতিথিকে ঘর ছাড়িয়া দেয়, সেইরূপ অর্জ্জুনের উপরে অস্ত্র ছাড়িতে লাগিলেন ॥৪৯॥

তদনন্তর দাতা যেমন অপঙ্‌ক্তিপাবন ব্রাহ্মণগণকে ত্যাগ করিয়া প্রার্থী পঙ্‌ক্তিপাবন ব্রাহ্মণের দিকে গমন করেন, সেইরূপ অর্জ্জুন সংশপ্তকগণকে ত্যাগ করিয়া অশ্বত্থামার দিকে গমন করিলেন ॥৫০॥

তৎপরে আকাশে নক্ষত্রের নিকটে শুক্র ও বৃহস্পতির ন্যায় শুক্র ও বৃহস্পতির তুল্য তেজস্বী অর্জ্জুন ও অশ্বত্থামার যুদ্ধ হইতে লাগিল ॥৫১॥

ক্রমে বিপথবর্ত্তী দুইটা গ্রহের ন্যায় অর্জ্জুন ও অশ্বত্থামা কিরণতুল্য উজ্জ্বল বাণদ্বারা পরস্পর সন্তপ্ত করিতে থাকিয়া তত্রত্য লোকের ভয় উৎপাদন করিতে থাকিলেন ॥৫২॥

পরে অর্জ্জুন একটা নারাচদ্বারা গুরুতরভাবে অশ্বত্থামার ভ্রূমধ্য বিদ্ধ করিলেন; তখন অশ্বত্থামা সেই নারাচদ্বারা ঊর্দ্ধরশ্মি সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৫৩॥

(৫০) ইতঃ পরম্ '…ষোড়শোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' পি বঙ্গ বর্দ্ধ সো, সপ্তদশোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' বা। (৫৪)—স্বরশ্মিজালবিকটৌ…পি।

অথ কৃষ্ণৌ শরশতৈরশ্বত্থাম্নার্দ্দিতৌ ভৃশম্।
স্বরশ্মিজালবিকচৌ যুগান্তার্কাবিবাসতুঃ ॥৫৪॥
ততোঽর্জ্জুনঃ সর্ব্বতোধারমস্ত্রমবাসৃজদ্বাসুদেবেঽভিভূতে।
দ্রৌণায়নিঞ্চাভ্যহনৎ পৃষৎকৈর্ব্বজ্রাগ্নিবৈবস্বতদণ্ডকল্পৈঃ ॥৫৫॥
স কেশবঞ্চার্জ্জুনঞ্চাতিতেজা বিব্যাধ মর্ম্মস্বতিরৌদ্রকর্ম্মা।
বাণৈঃ সুমুক্তৈরতিতীব্রবেগৈর্যৈরাহতো মৃত্যুরপি ব্যথেত ॥৫৬॥
দ্রৌণেরিষূনর্জ্জুনঃ সংনিবার্য্য ব্যায়চ্ছতস্তদ্দ্বিগুণৈঃ সুপুঙ্খৈঃ।
তং সাশ্বসূতধ্বজমেকবীরমাবৃত্য সংশপ্তকসৈন্যমার্চ্ছৎ ॥৫৭॥

---

## ভারতকৌমুদী

অথেতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। স্বরশ্মিজালেন বিকচৌ প্রকাশিতৌ ॥৫৪॥

তত ইতি। সর্বত উভয়পার্শ্বয়োর্ধারা যস্য তৎ। অভিভূতে অশ্বত্থাম্না তাড়িতে। দ্রৌণায়নিমশ্বত্থামানম্, পৃষৎকৈর্বাণৈঃ। বৈবস্বতো যমঃ ॥৫৫॥

স ইতি। সুমুক্তৈর্বিশেষসন্ধানপূর্ব্বকক্ষিপ্তৈঃ। মৃত্যুর্মৃত্যুদেবতা যমোঽপি ॥৫৬॥

দ্রৌণেরিতি। ইষূন্ বাণান্, ব্যায়চ্ছতো যুদ্ধব্যায়ামং কুর্ব্বতঃ। আর্চ্ছদপীড়য়ৎ ॥৫৭॥

## ভারতভাবদীপঃ

স্থবেদয়ৎ ॥৪৯—৫০॥ নক্ষত্রমভিতঃ নক্ষত্রং লক্ষ্যীকৃত্য ॥৫১॥ বিমার্গস্থৌ বক্রাতিচারগৌ ॥৫২—৫৩॥ কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ আসতুঃ দীপয়াঞ্চক্রতুঃ ॥৫৪॥ সর্ব্বতোধারং সর্ব্বতোঽস্ত্রধারাবর্ষকং বজ্রকল্পৈঃ অমোঘৈঃ, অগ্নিকল্পৈঃ দাহকৈঃ, বৈবস্বতদণ্ডকল্পৈঃ প্রাণহরৈঃ ॥৫৫—৫৬॥

---

তাহার পর অশ্বত্থামা বহুতর বাণদ্বারা কৃষ্ণ ও অর্জ্জুনকে অত্যন্ত বিদ্ধ করিলে, তাঁহারা স্বকীয় রশ্মিজালে প্রকাশিত প্রলয়কালের দুইটা সূর্য্যের ন্যায় রহিলেন ॥৫৪॥

তদনন্তর কৃষ্ণ তাড়িত হইলে, অর্জ্জুন দুই দিকে ধারাযুক্ত একটা অস্ত্র নিক্ষেপ করিলেন এবং বজ্র, অগ্নি ও যমদণ্ডতুল্য বাণদ্বারা অশ্বত্থামাকে আঘাত করিলেন ॥৫৫॥

অতিতেজা ও অত্যন্তভীষণকর্ম্মা অশ্বত্থামা—যে বাণগুলদ্বারা আহত হইয়া স্বয়ং যমও ব্যথিত হন, অতিতীব্রবেগশালী সেই সকল বাণ সম্যক্ নিক্ষেপ করিয়া কৃষ্ণ ও অর্জ্জুনের সমস্ত মর্ম্মস্থান বিদ্ধ করিলেন ॥৫৬॥

অশ্বত্থামা এইভাবে যুদ্ধব্যায়াম করিতে লাগিলে, অর্জ্জুন তাঁহার বাণ সকল নিবারণ করিয়া তাহার দ্বিগুণ সুন্দরপুঙ্খ বাণদ্বারা অশ্ব, সারথি ও ধ্বজের সহিত অদ্বিতীয় বীর সেই অশ্বত্থামাকে আবৃত করিয়া সংশপ্তকসৈন্যগণকে পীড়ন করিতে লাগিলেন ॥৫৭॥

---

(৫৬)···যৈরাহবে মৃত্যুরপি ব্যথেত—পি।

মূঢ়ঞ্চৈনং সমালোক্য সারথিস্ত্বরিতো রথম্ ।
অপোবাহ ভৃশং ত্রস্তো বধ্যমানঃ শিতৈঃ শরৈঃ ॥২০॥
পরাজিত্য রণে তন্তু কৌরব্যং পাণ্ডুনন্দনঃ ।
দুর্য্যোধনবলং দৃষ্ট্বা প্রমমাথ সমন্ততঃ ॥২১॥
পিপীলিকপুটং রাজন্ ! যথা মৃদ্নন্ নরো রুষা ।
তথা সা কৌরবী সেনা মৃদিতা তেন ভারত ! ॥২২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি সহদেবদুঃশাসনযুদ্ধে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥ *

— —:*:— —

ভারতকৌমুদী

মূঢ়মিতি। অপোবাহ রণাঙ্গনাদপসারয়ামাস। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ ॥২০॥

পরেতি। কৌরব্যং দুঃশাসনম্। প্রমমাথ আলোড়য়ামাস ॥২১॥

পিপীতি। পিপীলিকপুটং পিপীলিকারাশিযুক্তং পত্রাদিপুটকম্। মৃদ্নন্ মর্দ্দয়ন্ বর্ত্তয়তে। মৃদিতা নিপীড়িতা, তেন সহদেবেন ॥২২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি অষ্টাদশোঽধ্যায়ঃ ॥০॥

———:-০-:———

ভারতভাবদীপঃ

সহেতি ॥১॥ আহুধুবুর্ভ্রামিতবন্তঃ ॥২—২১॥ পিপীলিকপুটং পিপীলিকাবাসপটলম্ ॥২২॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাদশোঽধ্যায়ঃ ॥১৮॥

করে, সেইরূপ ভূতলে প্রবেশ করিল। রাজা! তাহার পর আপনার পুত্র মহারথ দুঃশাসন মূর্চ্ছিত হইয়া পড়িলেন ॥১৭—১৯॥

তখন দুঃশাসনকে মূর্চ্ছিত দেখিয়া তাঁহার সারথি সহদেবের সুধার বাণে আহত, অত্যন্তভীত ও ত্বরান্বিত হইয়া রথখানাকে রণস্থল হইতে লইয়া গেল ॥২০॥

এইভাবে সহদেব যুদ্ধে দুঃশাসনকে পরাজয় করিয়া সকল দিকে দুর্য্যোধনের সৈন্য দেখিয়া তাহা আলোড়ন করিতে আরম্ভ করিলেন ॥২১॥

ভরতনন্দন রাজা! মানুষ যেমন ক্রোধবশতঃ পিপীলিকারাশির পুটক (ঠোঙা) মর্দ্দন করে, সেইরূপ সহদেব ক্রমে সেই কৌরবসৈন্য মর্দ্দন করিতে লাগিলেন' ॥২২॥

———:-০-:———

(২০) মূঢ়ঞ্চৈনং সমালক্ষ্য···পি। * '···ত্রয়োবিংশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ সো, '···চতুর্ব্বিংশোঽধ্যায়ঃ' বা।

# ঊনবিংশোঽধ্যায়ঃ।

——ঃ-০-ঃ——

সঞ্জয় উবাচ।

নকুলং রভসং যুদ্ধে দ্রাবয়ন্তং বরূথিনীম্।
কর্ণো বৈকর্ত্তনো রাজন্! বারয়ামাস বৈ রুষা ॥১॥
নকুলস্তু ততঃ কর্ণং প্রহসন্নিদমব্রবীৎ।
চিরস্য বত দৃষ্টোঽহং দৈবতৈঃ সৌম্যচক্ষুষা ॥২॥
যস্য মে ত্বং রণে পাপ! চক্ষুর্বিষয়মাগতঃ।
ত্বং হি মূলমনর্থানাং বৈরস্য কলহস্য চ ॥৩॥
ত্বদ্দোষাৎ কুরবঃ ক্ষীণাঃ সমাসাদ্য পরস্পরম্।
ত্বামদ্য সমরে হত্বা কৃতকৃত্যোঽস্মি বিজ্বরঃ ॥৪॥
এবমুক্তঃ প্রত্যুবাচ নকুলং সূতনন্দনঃ।
সদৃশং রাজপুত্রস্য ধন্বিনশ্চ বিশেষতঃ ॥৫॥

ভারতকৌমুদী

নকুলমিতি। রভসং বেগবন্তম্, দ্রাবয়ন্তং পীড়য়ন্তম্, বরূথিনীং কৌরবসেনাম্ ॥১॥
নকুল ইতি। চিরস্য চিরকালাৎ পরম্, বত হর্ষে, দৈবতৈর্দ্দেবৈঃ ॥২॥
দৈবতসৌম্যচক্ষুর্দর্শনফলমাহ যস্যেতি। চক্ষুর্বিষয়ং দৃষ্টিপথম্। কলহস্য যুদ্ধস্য ॥৩॥
ত্বদিতি। ক্ষীণাঃ ক্ষয়ং গতাঃ, সমাসাদ্য যুদ্ধে প্রাপ্য। বিজ্বরো নিঃসন্তাপঃ ॥৪॥

সঞ্জয় বলিলেন—'রাজা! নকুল বেগে যুদ্ধে কৌরবসৈন্য পীড়ন করিতে লাগিলে, বৈকর্ত্তন কর্ণ ক্রোধবশতঃ তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥১॥

তদনন্তর নকুল হাস্য করতঃ কর্ণকে এই কথা বলিলেন—'চিরকালের পর আজ দেবতারা আমাকে প্রসন্ন দৃষ্টিতে দেখিয়াছেন ॥২॥

পাপাত্মা! তুমি যুদ্ধে যে আমার দৃষ্টিপথে আসিয়াছ। কারণ, তুমিই সমস্ত অনর্থের, শত্রুতার ও কলহের মূল ॥৩॥

তোমার দোষেই কৌরবেরা যুদ্ধে পরস্পরকে পাইয়া ক্ষয় পাইয়াছেন। সুতরাং আজ যুদ্ধে তোমাকে বধ করিয়া কৃতকার্য্য ও সন্তাপশূন্য হইব' ॥৪॥

(২)···চিরায় বত দৃষ্টোঽহম্···পি। (৩) পশ্য মাং ত্বং রণে পাপ! চক্ষুর্বিষয়মাগতম··· বা সো।

প্রহরস্ব চ মে বীর ! পশ্যামস্তব পৌরুষম্ ।
কর্ম্ম কৃত্বা রণে শূর ! ততঃ কত্থিতুমর্হসি ॥৬॥
অনুক্ত্বা সমরে তাত ! শূরা যুধ্যন্তি শক্তিতঃ ।
স যুধ্যস্ব ময়া শক্ত্যা হনিষ্যে দর্পমেব তে ॥৭॥
ইত্যুক্ত্বা প্রাহরত্তূর্ণং পাণ্ডুপুত্রায় সূতজঃ ।
বিব্যাধ চৈনং সমরে ত্রিসপ্তত্যা শিলীমুখৈঃ ॥৮॥
নকুলস্তু ততো বিদ্ধঃ সূতপুত্রেণ ভারত ! ।
অশীত্যাশীবিষপ্রখ্যৈঃ সূতপুত্রমবিধ্যত ॥৯॥
তস্য কর্ণো ধনুশ্ছিত্ত্বা স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ।
ত্রিংশতা পরমেষ্বাসঃ শরৈঃ পাণ্ডবমার্দ্দয়ৎ ॥১০॥
তে তস্য কবচং ভিত্ত্বা পপুঃ শোণিতমাহবে ।
আশীবিষা যথা নাগা ভিত্ত্বা গাং সলিলং পপুঃ ॥১১॥

## ভারতকৌমুদী

এবমিতি । সূতনন্দনঃ কর্ণঃ । সদৃশং শক্রহননমুপযুক্তম্ ॥৫॥
প্রহরস্বেতি । মে মমোপরি । কত্থিতুমাত্মশ্লাঘাং কর্ত্তুম্ ॥৬॥
অনুক্ত্বেতি । যুধ্যন্তি যুধ্যন্তে । দর্পমেব ন জীবনম্, কুন্ত্যন্তিকে তথা প্রতিজ্ঞানাৎ ॥৭॥
ইতীতি । প্রাহরৎ প্রহর্ত্তুমারভত । শিলীমুখৈর্বাণৈঃ ॥৮॥
নকুল ইতি । অশীত্যাশীবিষপ্রখ্যৈঃ অশীতিসংখ্যকতীক্ষ্ণবিষসর্পতুল্যৈঃ শরৈঃ ॥৯॥
তস্যেতি । শিলাশিতৈঃ শিলাসু ঘর্ষণেন সুধারীকৃতৈঃ । পরমেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ ॥১০॥

নকুল এইরূপ বলিলে, কর্ণ তাঁহাকে বলিলেন—'শক্রবধ করা রাজপুত্রের, বিশেষতঃ ধনুর্দ্ধরের উপযুক্ত কার্য্য ॥৫॥

বীর ! তুমি আমাকে প্রহার কর, তোমার পুরুষকার দেখি । শূর ! যুদ্ধে কার্য্য করিয়া তাহার পর আত্মশ্লাঘা করা তোমার উচিত ॥৬॥

বৎস ! বীরেরা যুদ্ধে কিছু না বলিয়াই শক্তি অনুসারে যুদ্ধ করিয়া থাকেন । তুমিও সেইভাবে শক্তি অনুসারে আমার সহিত যুদ্ধ কর, তোমার দর্প চূর্ণ করিব' ॥৭॥

এই কথা বলিয়াই কর্ণ সত্বর নকুলকে প্রহার করিতে আরম্ভ করিলেন এবং তিয়াত্তরটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৮॥

ভরতনন্দন ! কর্ণ বিদ্ধ করিলে, তখন নকুল সর্পতুল্য আশীটা বাণদ্বারা কর্ণকে তাড়ন করিলেন ॥৯॥

পরে মহাধনুর্দ্ধর কর্ণ নকুলের ধনু ছেদন করিয়া স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত ত্রিশটা বাণদ্বারা নকুলকে পীড়ন করিলেন ॥১০॥

অথান্যদ্ধনুরাদায় হেমপৃষ্ঠং দুরাসদম্।
কর্ণং বিব্যাধ বিংশত্যা সারথিঞ্চ ত্রিভিঃ শরৈঃ ॥১২॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! নকুলঃ পরবীরহা।
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেন কর্ণস্য ধনুরচ্ছিনৎ ॥১৩॥
অথৈনং ছিন্নধন্বানং সায়কানাং শতৈস্ত্রিভিঃ।
আজঘ্নে প্রহসন্ বীরঃ সর্বলোকমহারথম্ ॥১৪॥
কর্ণমভ্যর্দ্দিতং দৃষ্ট্বা পাণ্ডুপুত্রেণ মারিষ!।
বিস্ময়ং পরমং জগ্মূ রথিনঃ সহ দৈবতৈঃ ॥১৫॥
অথান্যদ্ধনুরাদায় কর্ণো বৈকর্ত্তনস্তদা।
নকুলং পঞ্চভির্বাণৈর্জত্রুদেশে সমার্পয়ৎ ॥১৬॥

---

## ভারতকৌমুদী

ত ইতি। আশীবিষাস্তীক্ষ্ণবিষাঃ, নাগাঃ সর্পাঃ, গাং ভূমিম্, পপুঃ পিবন্তি ॥১১॥
অথেতি। হেমপৃষ্ঠং স্বর্ণখচিতপৃষ্ঠম্। বিব্যাধ নকুল ইতি শেষঃ ॥১২॥
তত ইতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা। ক্ষুরপ্রেণ তদাখ্যেন বাণেন ॥১৩॥
অথেতি। আজঘ্নে আজঘান, বীরো নকুলঃ ॥১৪॥
কর্ণমিতি। পরমং বিস্ময়ং জগ্মুঃ, অসাধারণবীরস্য কর্ণস্যাপি পীড়নদর্শনাৎ ॥১৫॥
অথেতি। জত্রুদেশে স্কন্ধসন্ধৌ, সমার্পয়দপীড়য়ৎ ॥১৬॥

---

তখন তীক্ষ্ণবিষ সর্প যেমন ভূমি ভেদ করিয়া যাইয়া জল পান করে, সেইরূপ সেই বাণগুলি যাইয়া নকুলের কবচ ভেদ করিয়া তাঁহার রক্ত পান করিল ॥১১॥

তৎপরে নকুল স্বর্ণপৃষ্ঠ ও দুর্দ্ধর্ষ অন্য একখানা ধনু লইয়া কুড়িটা বাণদ্বারা কর্ণকে এবং তিনটাদ্বারা তাঁহার সারথিকে বিদ্ধ করিলেন ॥১২॥

মহারাজ! তাহার পর ক্রুদ্ধ ও বিপক্ষবীরহন্তা নকুল একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা কর্ণের ধনু ছেদন করিলেন ॥১৩॥

পরে বীর নকুল হাস্য করিতে থাকিয়া তিন শত বাণদ্বারা সর্বলোকমধ্যে মহারথ ও ছিন্নধন্বা কর্ণকে আঘাত করিলেন ॥১৪॥

মাননীয় রাজা! নকুল কর্ণকে দারুণ পীড়ন করিয়াছেন দেখিয়া দেবতাদের সহিত রথীরা অত্যন্ত বিস্ময়াপন্ন হইলেন ॥১৫॥

তদনন্তর বৈকর্ত্তন কর্ণ অন্য ধনু লইয়া পাঁচটা বাণদ্বারা নকুলের স্কন্ধসন্ধিদেশে পীড়ন করিলেন ॥১৬॥

---

(১৩)...কর্ণস্য ধনুরাচ্ছিনৎ—বর্দ্ধ বা সো।

তত্রস্থৈরথ বাণৈস্তৈর্মাদ্রীপুত্রো ব্যশোভত।
স্বরশ্মিভিরিবাদিত্যো ভুবনে বিসৃজন্ প্রভাম্ ॥১৭॥
নকুলস্তু ততঃ কর্ণং বিদ্ধা সপ্তভিরাশুগৈঃ।
অথাস্য ধনুষঃ কোটিং পুনশ্চিচ্ছেদ মারিষ! ॥১৮॥
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় সমরে বেগবত্তরম্।
নকুলস্য ততো বাণৈঃ সমন্তাদ্বারয়দ্দিশঃ ॥১৯॥
সংছাদ্যমানঃ সহসা কর্ণচাপচ্যুতৈঃ শরৈঃ।
চিচ্ছেদ স শরাংস্তূর্ণং শরৈরেব মহারথঃ ॥২০॥
ততো বাণময়ং জালং বিততং ব্যোম্নি দৃশ্যতে।
খদ্যোতানামিব ব্রাতৈঃ সংপতদ্ভির্যথা নভঃ ॥২১॥
তৈর্বিমুক্তৈঃ শরশতৈশ্ছাদিতং গগনং তদা।
শলভানাং যথা ব্রাতৈস্তদ্বদাসীদ্দিশাংপতে! ॥২২॥

## ভারতকৌমুদী

তত্রস্থৈরিতি। বাণানাম্ আদিত্যরশ্মিতুল্যত্বাদিতি ভাবঃ ॥১৭॥
নকুল ইতি। আশুগৈর্বাণৈঃ। কোটিম্ অগ্রদেশম্ ॥১৮॥
স ইতি। বারয়ৎ আবৃণোৎ, অড়াগমাভাব আর্ষঃ ॥১৯॥
সমিতি। স নকুলঃ। ছেদনমিদমিদানীং তৎসমরানভিজ্ঞৈরনভিজ্ঞেয়ম্ ॥২০॥
তত ইতি। বিততং বিস্তৃতম্। ব্রাতৈঃ সমূহৈঃ, ব্যাপ্তমিতি শেষঃ ॥২১॥
তৈরিতি। ব্রাতৈঃ সমূহৈশ্ছাদিতমিত্যনুবৃত্তিঃ ॥২২॥

---

তৎপরে সূর্য্য যেমন জগতে প্রভা বিস্তার করতঃ আপনার রশ্মিদ্বারা শোভা পান, সেইরূপ নকুল সেই বাণগুলিদ্বারা শোভা পাইতে লাগিলেন ॥১৭॥

মাননীয় রাজা! তাহার পর নকুল সাতটা বাণদ্বারা কর্ণকে বিদ্ধ করিয়া পুনরায় কর্ণের ধনুর অগ্রদেশ ছেদন করিলেন ॥১৮॥

পরে কর্ণ অন্য দৃঢ়ধনু লইয়া বাণদ্বারা নকুলের সকল দিক্ আবৃত করিয়া ফেলিলেন ॥১৯॥

কর্ণের কার্ম্মুকনির্গত বাণে সহসা আবৃত হইতে থাকিয়া মহারথ নকুল বাণদ্বারাই সত্বর সে বাণগুলিকে ছেদন করিলেন ॥২০॥

তৎকালে দেখা গেল—খদ্যোতসমূহ যেমন উপস্থিত হইয়া আকাশে একটা বিস্তৃত জাল করে, তেমন নকুল আকাশে একটা বিস্তৃত বাণময় জাল করিলেন ॥২১॥

---

(১৯)···বারয়ন্ দিশঃ—পি,···ছাদয়ন্ দিশঃ—সো,···ছাদয়দ্দিশঃ—বা।

তে শরা হেমবিকৃতাঃ সংপতন্তো মুহুর্মুহুঃ।
শ্রেণীকৃতা ব্যকাশন্ত ক্রৌঞ্চাঃ শ্রেণীকৃতা ইব ॥২৩॥
বাণজালাবৃতে ব্যোম্নি ছাদিতে চ দিবাকরে।
ন স্ম সংপততে ভূম্যাং কিঞ্চিদপ্যন্তরীক্ষগম্ ॥২৪॥
নিরুদ্ধে তত্র মার্গে চ শরসংঘৈঃ সমন্ততঃ।
ব্যরোচতাং মহাত্মানৌ কালসূর্য্যাবিবোদিতৌ ॥২৫॥
কর্ণচাপচ্যুতৈর্বাণৈর্বধ্যমানাস্তু সোমকাঃ।
অবালীয়ন্ত রাজেন্দ্র! বেদনার্ত্তা ভৃশার্দ্দিতাঃ ॥২৬॥
নকুলস্য তথা বাণৈর্হন্যমানা চমূস্তব।
ব্যশীর্য্যত দিশো রাজন্! বাতনুন্না ইবাম্বুদাঃ ॥২৭॥
তে সেনে হন্যমানে তু তাভ্যাং দিব্যৈর্মহাশরৈঃ।
শরপাতমপক্রম্য তস্থতুঃ প্রেক্ষিকে ইব ॥২৮॥

ভারতকৌমুদী

ত ইতি। হেমবিকৃতাঃ স্বর্ণখচিতাঃ। ক্রৌঞ্চাঃ পক্ষিণঃ ॥২৩॥
বাণেতি। কিঞ্চিৎ লোষ্ট্রাদিকম্, বাণজালেন প্রতিবন্ধাদিতি ভাবঃ ॥২৪॥
নিরুদ্ধ ইতি। মার্গে আকাশপথে। মহাত্মানৌ কর্ণনকুলৌ ॥২৫॥
কর্ণেতি। অবালীয়ন্ত যথাসম্ভবং স্তম্ভাদ্যন্তরালে লুক্কায়িতা অভবন্ ॥২৬॥
নকুলস্যেতি। দিশঃ প্রাপ্তা ইতি শেষঃ, বাতনুন্না বায়ুপ্রেরিতাঃ ॥২৭॥

নরনাথ! তখন আকাশটা পতঙ্গসমূহে যেমন আবৃত হয়, তেমন নিক্ষিপ্ত সেই বাণসমূহে আবৃত হইয়া গেল ॥২২॥

স্বর্ণখচিত সেই বাণগুলি শ্রেণীবদ্ধভাবে মুহুর্মুহু পতিত হইতে থাকিয়া শ্রেণীবদ্ধ ক্রৌঞ্চপক্ষীর (কোঁচবকের) ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥২৩॥

আকাশ ও সূর্য্য বাণজালে আবৃত হইয়া গেলে, আকাশবর্ত্তী কোন বস্তুই ভূতলে পতিত হইতে পারিল না ॥২৪॥

বাণসমূহে সকল দিকের আকাশপথ নিরুদ্ধ হইয়া গেলে, মহাত্মা কর্ণ ও নকুল উদিত দুইটা প্রলয়কালসূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥২৫॥

রাজশ্রেষ্ঠ! কর্ণের কার্ম্মুকনির্গত বাণে নিহত হইতে থাকিলে, সোমকেরা অত্যন্তপীড়িত ও বেদনার্ত্ত হইয়া লুক্কায়িত হইতে থাকিল ॥২৬॥

রাজা! আবার নকুলের বাণেও হত হইতে লাগিলে, আপনার সৈন্যেরা বায়ু-প্রেরিত নানাদিকে গত মেঘের ন্যায় ক্ষয় পাইতে লাগিল ॥২৭॥

(২৬)…বধ্যমানাস্তু সৈনিকাঃ…পি। (২৭)…ব্যদীর্য্যত দিশো রাজন্!…পি।

প্রোৎসারিতে জনে তস্মিন্ কর্ণপাণ্ডবয়োঃ শরৈঃ।
অবিধ্যেতাং মহাত্মানাবন্যোন্যং শরবৃষ্টিভিঃ ॥২৯॥
বিদর্শয়ন্তৌ দিব্যানি শস্ত্রাণি রণমূর্দ্ধনি।
ছাদয়ন্তৌ চ সহসা পরস্পরবধৈষিণৌ ॥৩০॥ (যুগ্মকম্)
নকুলেন শরা মুক্তাঃ কঙ্কবর্হিণবাসসঃ।
সূতপুত্রমবচ্ছাদ্য ব্যতিষ্ঠন্ত ইবাম্বরে ॥৩১॥
তথৈব সূতপুত্রেণ প্রেষিতাঃ পরমাহবে।
পাণ্ডুপুত্রমবচ্ছাদ্য ব্যতিষ্ঠন্তাম্বরে শরাঃ ॥৩২॥
শরবেশ্মপ্রবিষ্টৌ তৌ দদৃশাতে ন কৈশ্চন।
সূর্য্যাচন্দ্রমসৌ রাজন্! ছাদ্যমানৌ ঘনৈরিব ॥৩৩॥

ভারতকৌমুদী

তে ইতি। শরাণাং পাতং পতনদেশম্, অপক্রম্য অতিক্রম্য ॥২৮॥
প্রেতি। প্রোৎসারিতে অপসারিতে। দিব্যানি অলৌকিকানি ॥২৯—৩০॥
নকুলেনেতি। কঙ্কবর্হিণাঃ কঙ্কময়ূরাস্তেষাং পক্ষা বাসাংসি আবরণানি যেষাং তে ॥৩১॥
তথেতি। অত্রাপি ব্যতিষ্ঠন্ত ইবেতি প্রতীয়মানোৎপ্রেক্ষা, ক্রমেণানবরতস্থিতেঃ ॥৩২॥
শরেতি। শরবেশ্মপ্রবিষ্টৌ বাণময়গৃহাভ্যন্তরগতৌ। ঘনৈর্মেঘৈঃ ॥৩৩॥

ক্রমে কর্ণ ও নকুল অলৌকিক মহাবাণে বধ করিতে থাকিলে, উভয় সৈন্যই তাঁহাদের শরপতনের স্থান অতিক্রম করিয়া যাইয়া দর্শকের ন্যায় অবস্থান করিতে থাকিল ॥২৮॥

কর্ণ ও নকুলের বাণ সেই লোকগুলিকে অপসারিত করিলে, সেই মহাত্মারা দুই জনই পরস্পর বধাভিলাষী হইয়া রণমধ্যে অলৌকিক অস্ত্র সকল দেখাইতে থাকিয়া সহসাই পরস্পরকে আবৃত করিয়া বাণবৃষ্টিদ্বারা পরস্পরকে বিদ্ধ করিতে লাগিলেন ॥২৯—৩০॥

নকুলনিক্ষিপ্ত কঙ্ক ও ময়ূরপক্ষাবৃত বাণ সকল যাইয়া কর্ণকে আচ্ছাদন করিয়া আকাশে যেন অবস্থান করিতে লাগিল ॥৩১॥

আবার কর্ণনিক্ষিপ্ত বাণগুলি যাইয়া মহাযুদ্ধে নকুলকে আবৃত করিয়া আকাশে যেন রহিতে লাগিল ॥৩২॥

(৩২)···ব্যতিষ্ঠন্ত তথাপরে—পি। (৩৩)···সূর্য্যাচন্দ্রৌ যথা রাজন্! ছাদ্যমানৌ ঘনাগমে—পি।

ততঃ ক্রুদ্ধো রণে কর্ণঃ কৃত্বা ঘোরতরং বপুঃ।
পাণ্ডবং ছাদয়ামাস সমন্তাচ্ছরবৃষ্টিভিঃ ॥৩৪॥
সোঽতিচ্ছন্নো মহারাজ! সূতপুত্রেণ পাণ্ডবঃ।
ন চকার ব্যথাং রাজন্! ভাস্করো জলদৈর্যথা ॥৩৫॥
ততঃ প্রহস্যাধিরথিঃ শরজালানি মারিষ!।
প্রেষয়ামাস সমরে শতশোঽথ সহস্রশঃ ॥৩৬॥
একচ্ছায়মভূৎ সর্বং তস্য বাণৈর্মহাত্মনঃ।
অভ্রচ্ছায়েব সংজজ্ঞে সংপতদ্ভিঃ শরোত্তমৈঃ ॥৩৭॥
ততঃ কর্ণো মহারাজ! ধনুশ্ছিত্ত্বা মহাত্মনঃ।
সারথিং পাতয়ামাস রথনীড়াদ্ধসন্নিব ॥৩৮॥

ভারতকৌমুদী

তত ইতি। ঘোরতরং ক্রোধেনোজ্জ্বলত্বাৎ। পাণ্ডবং নকুলম্ ॥৩৪॥
স ইতি। ব্যথাং ন চকার নানুবভূব, শৌর্য্যাৎ ধৈর্য্যাৎ বর্ম্মাবৃতত্বাচ্চেতি ভাবঃ ॥৩৫॥
তত ইতি। অধিরথস্যাপত্যমিত্যাধিরথিঃ কর্ণঃ। হে মারিষ! আর্য্য! ॥৩৬॥
একেতি। একা ছায়া যত্র তৎ নিবিড়বাণময়ত্বাৎ। অভ্রস্য মেঘস্য ছায়া সেব ॥৩৭॥
তত ইতি। মহাত্মনো নকুলস্য। রথস্য নীড়াৎ সারথেরবস্থানদেশাৎ ॥৩৮॥

রাজা! মেঘাবৃত চন্দ্র ও সূর্য্যকে যেমন কেহ দেখিতে পায় না, তেমন কর্ণ ও নকুল বাণময় গৃহে প্রবিষ্ট থাকায় তাঁহাদিগকে কেহ দেখিতে পাইল না ॥৩৩॥

তাহার পর কর্ণ ক্রুদ্ধ হইয়া আপন শরীরটাকে অতিভীষণ করিয়া বাণবৃষ্টিদ্বারা সকল দিকে নকুলকে আবৃত করিলেন ॥৩৪॥

মহারাজ! কর্ণ অত্যন্ত আবৃত করিলেও নকুল মেঘাবৃত সূর্য্যের ন্যায় বেদনা অনুভব করিলেন না ॥৩৫॥

মাননীয় রাজা! তদনন্তর কর্ণ হাস্য করিয়া যুদ্ধে শত শত ও সহস্র সহস্র বাণজাল নিক্ষেপ করিলেন ॥৩৬॥

তখন মহাত্মা কর্ণের বাণে সমস্ত আকাশে যেন একটামাত্র ছায়া হইল এবং উত্তম বাণ সকল পতিত হইতে থাকায় মেঘের ছায়াই যেন জন্মিল ॥৩৭॥

মহারাজ! তাহার পর কর্ণ মহাত্মা নকুলের ধনু ছেদন করিয়া হাসিতে হাসিতেই যেন নকুলের সারথিকে রথনীড় হইতে নিপাতিত করিলেন ॥৩৮॥

(৩৫)···রাজন্! পরমং ধৈর্য্যমাস্থিতঃ—পি।

ততোঽশ্বাংশ্চতুরশ্চাস্য চতুর্ভির্নিশিতৈঃ শরৈঃ।
যমস্য ভবনং তূর্ণং প্রেষয়ামাস ভারত ! ॥৩৯॥
অথাস্য তং রথং দিব্যং তিলশো ব্যধমচ্ছরৈঃ।
পতাকাং চক্ররক্ষাংশ্চ গদাং খড়্গঞ্চ মারিষ ! ।
শতচন্দ্রঞ্চ তচ্চর্ম্ম সর্বোপকরণানি চ ॥৪০॥
হতাশ্বো বিরথশ্চৈব বিচর্ম্মা চ বিশাংপতে ! ।
অবতীর্য্য রথাত্তূর্ণং পরিঘং গৃহ্য বিষ্ঠিতঃ ॥৪১॥
তমুদ্যতং মহাঘোরং পরিঘং তস্য সূতজঃ।
ব্যহনৎ সায়কৈ রাজন্ ! সুতীক্ষ্ণৈর্ভারসাধনৈঃ ॥৪২॥
ব্যায়ুধঞ্চৈনমালোক্য শরৈঃ সন্নতপর্ব্বভিঃ।
অর্দ্দয়দ্বহুভিঃ কর্ণো ন চৈনং সমপীড়য়ৎ ॥৪৩॥

ভারতকৌমুদী

তত ইতি। চতুরশ্চতুঃসংখ্যকান্, অস্য নকুলস্য, নিশিতৈঃ সুধারৈঃ ॥৩৯॥

অথেতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ। চক্ররক্ষান্ উভয়পার্শ্বস্থসৈন্যরক্ষকান্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

হতেতি। বিচর্ম্মা চর্ম্মরহিতঃ। গৃহ্য গৃহীত্বা, বিষ্ঠিতঃ অবস্থিতঃ ॥৪১॥

তমিতি। ব্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ। ভারসাধনৈর্দুষ্করচ্ছেদসাধকৈঃ ॥৪২॥

ব্যায়ুধমিতি। অর্দ্দয়ৎ পীড়নাভিনয়মকরোৎ, ন চৈনং সমপীড়য়ৎ, কুন্ত্যন্তিকে প্রতিজ্ঞানাৎ ॥৪৩॥

ভরতনন্দন ! তৎপরে কর্ণ চারিটা সুধার বাণদ্বারা নকুলের চারিটা অশ্বকে সত্বর যমালয়ে পাঠাইলেন ॥৩৯॥

মাননীয় রাজা ! তদনন্তর কর্ণ বাণসমূহদ্বারা নকুলের সেই দিব্য রথখানাকে তিল তিল করিয়া ছেদন করিলেন এবং তাঁহার পতাকা, চক্ররক্ষক, গদা, খড়্গ, শতচন্দ্রচিহ্নযুক্ত চর্ম্ম (ঢাল) ও যুদ্ধের সমস্ত উপকরণ নষ্ট করিয়া ফেলিলেন ॥৪০॥

নরনাথ ! তখন অশ্ব, রথ ও চর্ম্ম নষ্ট হইলে, নকুল সত্বর রথ হইতে অবতীর্ণ হইয়া একটা পরিঘ লইয়া দাঁড়াইলেন ॥৪১॥

রাজা ! সেই সময়ে কর্ণ সুতীক্ষ্ণ ও দুষ্করকার্য্যসাধক কতকগুলি বাণদ্বারা নকুলের সেই উত্তোলিত ভীষণ পরিঘটাকে নষ্ট করিয়া ফেলিলেন ॥৪২॥

(৩৯)…যমস্য সদনং তূর্ণম্…পি। (৪০)…পতাকাং চক্ররক্ষৌ চ…পি। (৪৩) ব্যায়ুধঞ্চৈবমালক্ষ্য…বঙ্গ বৰ্দ্ধ বা সো।

স হন্যমানঃ সমরে কৃতাস্ত্রেণ বলীয়সা।
প্রাদ্রবৎ সহসা রাজন্! নকুলো ব্যাকুলেন্দ্রিয়ঃ ॥৪৪॥
তমনুদ্রুত্য রাধেয়ঃ প্রহসন্ বৈ পুনঃ পুনঃ।
সজ্যমস্য ধনুঃ কণ্ঠে ব্যপাসৃজত ভারত! ॥৪৫॥
ততঃ স শুশুভে রাজন্! কণ্ঠসক্তমহদ্ধনুঃ।
পরিবেশমনুপ্রাপ্তো যথা স্যাদ্ব্যোম্নি চন্দ্রমাঃ।
যথৈব চাসিতো মেঘঃ শক্রচাপেন শোভিতঃ ॥৪৬॥
তমব্রবীত্ততঃ কর্ণো ব্যর্থং ব্যাহৃতবানসি।
বদেদানীং পুনর্হৃষ্টো বধ্যমানঃ পুনঃ পুনঃ ॥৪৭॥
মা যোৎসীঃ কুরুভিঃ সার্দ্ধং বলবদ্ভিশ্চ পাণ্ডব!।
সদৃশৈস্তাত! যুধ্যস্ব ব্রীড়াং মা কুরু পাণ্ডব! ॥৪৮॥

## ভারতকৌমুদী

স ইতি। প্রাদ্রবৎ পলায়িতুমারভত। ব্যাকুলেন্দ্রিয়ঃ পীড়য়া বিহ্বলচিত্তঃ ॥৪৪॥

তমিতি। অনুদ্রুত্য দ্রুতং পশ্চাদুপসৃত্য। সজ্যং সগুণম্। ব্যপাসৃজত প্রাবর্ত্তয়ৎ ॥৪৫॥

তত ইতি। পরিবেশং পরিধিম্। অসিতঃ কৃষ্ণঃ। শোভিতো বেষ্টনেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৬॥

তমিতি। ব্যাহৃতবান্ "চিরস্য বত দৃষ্টোঽহম্" ইত্যাদ্যুক্তবান্। বধ্যমান আহন্যমানঃ ॥৪৭॥

কর্ণ নকুলকে নিরস্ত্র দেখিয়া নতপর্ব্ব বহুতর বাণদ্বারা পীড়নের অভিনয় করিলেন, কিন্তু (কুন্তীর নিকটে আত্মকৃত প্রতিজ্ঞা স্মরণ করিয়া) বাস্তবিক পীড়ন করিলেন না ॥৪৩॥

রাজা! সমস্ত অস্ত্রে সুশিক্ষিত ও বলবান্ কর্ণ আঘাত করিতে লাগিলে, নকুল বিহ্বলচিত্ত হইয়া বেগে পলায়ন করিতে আরম্ভ করিলেন ॥৪৪॥

ভরতনন্দন! এই সময়ে কর্ণ হাস্য করিতে করিতে বেগে নকুলের পিছনে যাইয়া তাঁহার গলদেশে গুণযুক্ত ধনুখানা লাগাইয়া দিলেন ॥৪৫॥

রাজা! কণ্ঠদেশে বিশাল ধনু সংলগ্ন হইলে, আকাশে পরিধির অন্তর্গত চন্দ্র, কিংবা ইন্দ্রধনুর বেষ্টনে শোভিত কৃষ্ণবর্ণ মেঘের ন্যায় নকুল শোভা পাইতে লাগিলেন ॥৪৬॥

তাহার পর কর্ণ নকুলকে বলিলেন—'ওহে! তুমি মিথ্যা কথা বলিয়াছ। এখন বার বার আহত হইতে থাকিয়া পুনরায় হৃষ্টচিত্তে তাহা বল দেখি ॥৪৭॥

(৪৫)···সোঽবাসৃজত ভারত!—পি,···ব্যবাসৃজত ভারত!—বা সো। (৪৮) মা যোৎসীগুর্রুভিঃ সার্দ্ধম্···পি।

গৃহং বা গচ্ছ মাদ্রেয় ! যত্র বা কৃষ্ণফাল্গুনৌ ।
এবমুক্ত্বা মহারাজ ! ব্যসর্জয়ত তং তদা ॥৪৯॥
বধপ্রাপ্তস্তু তং শূরো নাহনদ্ধর্ম্মবিত্তদা ।
স্মৃত্বা কুন্ত্যা বচো রাজন্ ! তত এনং ব্যসর্জয়ৎ ॥৫০॥
বিসৃষ্টঃ পাণ্ডবো রাজন্ ! সূতপুত্রেণ ধন্বিনা ।
ব্রীড়ন্নিব জগামাথ যুধিষ্ঠিররথং প্রতি ॥৫১॥
আরুরোহ রথঞ্চাপি সূতপুত্রপ্রতাপিতঃ ।
নিশ্বসন্ দুঃখসন্তপ্তঃ কুম্ভস্থ ইব পন্নগঃ ॥৫২॥
তং বিজিত্যাথ কর্ণোঽপি পাঞ্চালাংস্ত্বরিতো যযৌ ।
রথেনাতিপতাকেন চন্দ্রবর্ণহয়েন চ ॥৫৩॥

ভারতকৌমুদী

মেতি । ব্রীড়াম্ এতৎপরাজয়নিবন্ধনাং লজ্জাম্, মা কুরু বলবতা যোধনাদিতি ভাবঃ ॥৪৮॥
গৃহমিতি । কৃষ্ণফাল্গুনৌ কৃষ্ণার্জ্জুনৌ তিষ্ঠতঃ । তৌ ত্বাং রক্ষিষ্যত ইত্যাশয়ঃ ॥৪৯॥
বধেতি । বধপ্রাপ্তং বধযোগ্যমপি । কুন্ত্যা বচ উদ্‌যোগপর্ব্বগতং প্রাগুক্তম্ ॥৫০॥
বিসৃষ্ট ইতি । পাণ্ডবো নকুলঃ । ব্রীড়ন্ পরাজয়াল্লজ্জমানঃ ॥৫১॥
আরুরোহেতি । পাণ্ডব ইত্যনুবৃত্তিঃ, রথং যুধিষ্ঠিরস্য । কুম্ভস্থঃ কলসান্তর্গতঃ ॥৫২॥
তমিতি । অতি অত্যান্দোলিতা পতাকা যস্য তেন, চন্দ্রবর্ণাঃ শুভ্রা হয়া যস্য তেন ॥৫৩॥

পাণ্ডুনন্দন ! তুমি বলবান্ কৌরবদের সহিত যুদ্ধ করিও না ; বৎস ! সমান যোদ্ধাদের সহিত যুদ্ধ করিও ; আর পাণ্ডব ! এই পরাজয়ে লজ্জা বোধ করিও না ॥৪৮॥

মাদ্রীনন্দন ! ঘরে যাও, কিংবা কৃষ্ণ ও অর্জ্জুন যেখানে আছেন, সেইখানে যাও'। মহারাজ ! কর্ণ এইরূপ বলিয়া তখন নকুলকে ছাড়িয়া দিলেন ॥৪৯॥

রাজা ! তখন নকুলকে বধ করা সম্ভবপর হইলেও বীর ও ধর্ম্মজ্ঞ কর্ণ কুন্তীর বাক্য স্মরণ করিয়া উঁহাকে ছাড়িয়া দিলেন ॥৫০॥

রাজা ! ধনুর্দ্ধর কর্ণ ছাড়িয়া দিলে, নকুল লজ্জিত হইয়াই যেন যুধিষ্ঠিরের রথের দিকে গমন করিলেন ॥৫১॥

এবং কর্ণকর্ত্তৃক উৎপীড়িত ও দুঃখসন্তপ্ত নকুল কলসের অন্তর্গত সর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করিতে করিতে যাইয়া যুধিষ্ঠিরের রথে আরোহণ করিলেন ॥৫২॥

(৫০) বধং প্রাপ্তস্তু তং রাজন্ ! নাবধীৎ সূতনন্দনঃ···পি । (৫২)···কুম্ভক্ষিপ্ত ইবোরগঃ—পি ।

তত্রাক্রন্দো মহানাসীৎ পাণ্ডবানাং বিশাংপতে ! ।
দৃষ্ট্বা সেনাপতিং যান্তং পাঞ্চালানাং রথব্রজান্ ॥৫৪॥
তত্রাকরোন্মহারাজ ! কদনং সূতনন্দনঃ।
মধ্যং প্রাপ্তে দিনকরে চক্রবদ্বিচরন্ প্রভুঃ ॥৫৫॥
ভগ্নচক্রৈ রথৈঃ কৈশ্চিচ্ছিন্নধ্বজপতাকিভিঃ।
হতাশ্বৈর্হতসূতৈশ্চ প্রভগ্নাক্ষৈশ্চ মারিষ ! ॥৫৬॥
ম্রিয়মাণানপশ্যাম পাঞ্চালানাং রথব্রজান্।
তত্র তত্র চ সংভ্রান্তা বিচেরুরথ কুঞ্জরাঃ ॥৫৭॥ (যুগ্মকম্)
দাবাগ্নিপরিদগ্ধাঙ্গা যথৈব স্যুর্মহাবনে।
ভিন্নকুম্ভার্দ্ররুধিরাশ্ছিন্নহস্তাশ্চ বারণাঃ ॥৫৮॥

ভারতকৌমুদী

তত্রেতি। আক্রন্দো বীরাণামাহ্বানম্। সেনাপতিং কর্ণম্, রথানাং ব্রজান্ সমূহান্ ॥৫৪॥
তত্রেতি। কদনমুৎপীড়নম্। প্রভুঃ যুদ্ধে প্রভাববান্ ॥৫৫॥
ভগ্নেতি। প্রভগ্না অক্ষা দীর্ঘদারুবিশেষা যেষাং তৈঃ। সংভ্রান্তাশ্চকিতাঃ ॥৫৬—৫৭॥

এদিকে কর্ণও নকুলকে জয় করিয়া ত্বরান্বিত হইয়া শুভ্রঘোটকচালিত রথে পাঞ্চালসৈন্যের দিকে গমন করিলেন; তখন তাঁহার রথের পতাকা অত্যন্ত দুলিতেছিল ॥৫৩॥

নরনাথ ! তখন কৌরবসেনাপতি কর্ণ পাঞ্চালদেশীয় রথিগণের দিকে যাইতেছেন দেখিয়া পাণ্ডবসৈন্যের মধ্যে বিশাল আহ্বানকোলাহল হইতে লাগিল ॥৫৪॥

মহারাজ ! তখন সূর্য্য আকাশের মধ্যস্থানে উপস্থিত হইলে, প্রভাবশালী কর্ণ চক্রের ন্যায় বিচরণ করিতে থাকিয়া পাণ্ডবসৈন্যের গুরুতর পীড়ন করিতে লাগিলেন ॥৫৫॥

মাননীয় রাজা ! তখন আমরা দেখিলাম—কতকগুলি রথী পলায়ন করিতেছেন; তাঁহাদের রথের চক্র ভগ্ন হইয়াছিল এবং ধ্বজ ও পতাকা ছিন্ন, অশ্ব ও সারথি নিহত, আর দীর্ঘ দণ্ডগুলি খণ্ডিত হইয়া গিয়াছিল; কোন দিকে ঘোড়াগুলি পাঞ্চালগণের রথগুলিকে লইয়া যাইতেছে; আর ভিন্ন ভিন্ন স্থানে হস্তিগণ চকিত হইয়া বিচরণ করিতেছে ॥৫৬—৫৭॥

মহাবনমধ্যে অঙ্গ সকল দাবাগ্নিতে দগ্ধ হইতে লাগিলে যেমন হস্তীই ভ্রমণ করে, তেমন হস্তী সকল বিদীর্ণকুম্ভ, রক্তাক্ত ও ছিন্নশুণ্ড হইয়া ভ্রমণ করিতে লাগিল ॥৫৮॥

(৫৮) দাবাগ্নিভিঃ পরীতাঙ্গাঃ···পি।

ছিন্নগাত্রাবরাশ্চৈব ছিন্নবালাশ্চ মারিষ ।
ছিন্নাভ্রাণীব সংপেতুর্হন্যমানা মহাত্মনা ॥৫৯॥
অপরে ত্রাসিতা নাগা রাধেয়শরতোমরৈঃ ।
তমেবাভিমুখা জগ্মুঃ শলভা ইব পাবকম্ ॥৬০॥
অপরে নিষ্টনন্তশ্চ ব্যদৃশ্যন্ত মহাদ্বিপাঃ ।
ক্ষরন্তঃ শোণিতং গাত্রৈর্নগা ইব জলস্রবাঃ ॥৬১॥
উরশ্ছদৈর্বিমুক্তাংশ্চ বালবন্ধৈশ্চ বাজিনঃ ।
রাজতৈশ্চ তথা কাংস্যৈঃ সৌবর্ণৈশ্চৈব ভূষণৈঃ ॥৬২॥
হীনাংশ্চাভরণৈশ্চৈব খলীনৈশ্চ বিবর্জিতান্ ।
চামরৈশ্চ কুথাভিশ্চ তূণীরৈঃ পতিতৈরপি ॥৬৩॥
নিহতৈঃ সাদিভিশ্চৈব শূরৈরাহবশোভিতৈঃ ।
অপশ্যাম রণে তত্র ভ্রাম্যমাণান্ হয়োত্তমান্ ॥৬৪॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

দাবেতি। রুধিরৈরার্দ্রা ইত্যার্দ্ররুধিরাঃ, ছিন্না হস্তাঃ শুণ্ডা যেষাং তে ॥৫৮॥
ছিন্নেতি। ছিন্না গাত্রাবরা গাত্রাবরণানি যেষাং তে। ছিন্নাভ্রাণি বায়ুনা ছিন্নমেঘাঃ ॥৫৯॥
অপর ইতি। নাগা গজাঃ। শলভাঃ পতঙ্গাঃ, পাবকমগ্নিম্ ॥৬০॥
অপর ইতি। নিষ্টনন্ত আর্ত্তনাদং কুর্বন্তঃ। নগাঃ পর্বতাঃ, জলং স্রবন্তীতি তে ॥৬১॥
উর ইতি। উরশ্ছদৈঃ কবচৈঃ, বিমুক্তান্ বিহীনান্, বালবন্ধৈর্লোমবন্ধনৈঃ। খলীনৈর্মুখরজ্জুভিঃ। কুথাভিঃ পৃষ্ঠাস্তরণৈঃ। সাদিভিরারোহিভিঃ। ভ্রাম্যমাণান্ কর্ণাস্ত্রেরেব ॥৬২—৬৪॥

মাননীয় রাজা! মহাত্মা কর্ণ আঘাত করিতে থাকিলে, হস্তীগুলি ছিন্নকবচ ও ছিন্নলোম হইয়া ছিন্ন মেঘের ন্যায় পতিত হইতে থাকিল ॥৫৯॥

অপর কতকগুলি হস্তী কর্ণের বাণ ও তোমরের আঘাতে ভীত হইয়া—পতঙ্গ যেমন অগ্নির অভিমুখে গমন করে, সেইরূপ কর্ণের অভিমুখেই গমন করিতে লাগিল ॥৬০॥

অন্য কতকগুলি বিশাল হস্তী আর্ত্তনাদ ও গাত্র হইতে রক্তনিঃসারণ করিতে থাকিয়া জলস্রাবী পর্ব্বতসমূহের ন্যায় দৃষ্টিগোচর হইতে থাকিল ॥৬১॥

কর্ণের প্রহারে কবচ পতিত, লোমবন্ধন ছিন্ন এবং স্বর্ণ, রৌপ্য ও কাংস্যময় আভরণ বিচ্যুত হইলে, আর অন্য অলঙ্কার স্খলিত, মুখরজ্জু বিশ্লিষ্ট এবং চামর, পৃষ্ঠাস্তরণ ও তূণীর পতিত হইয়া গেলে, বিশেষতঃ সমরশোভী আরোহী বীরগণ

প্রাসৈঃ খড়্গৈশ্চ সংস্যূতানৃষ্টিভিশ্চাপি ভারত ! ।
হয়যোধানপশ্যাম কঞ্চুকোষ্ণীষধারিণঃ ॥৬৫॥
নিহতান্ বধ্যমানাংশ্চ বেপমানাংশ্চ ভারত ! ।
নানাঙ্গাবয়বৈর্হীনাংস্তত্র তত্রৈব ভারত ! ॥৬৬॥ (যুগ্মকম্)
রথান্ হেমপরিষ্কারান্ সংযুক্তান্ জবনৈর্হয়ৈঃ ।
ভ্রাম্যমাণানপশ্যাম হতেষু রথিষু দ্রুতম্ ॥৬৭॥
ভগ্নাক্ষকূবরান্ কাংশ্চিদ্ভগ্নচক্রাংশ্চ ভারত ! ।
বিপতাকধ্বজাংশ্চান্যাংশ্ছিন্নেশাদণ্ডবন্ধুরান্ ॥৬৮॥ (যুগ্মকম্)
বিহীনান্ রথিনস্তত্র ধাবমানান্ সমন্ততঃ ।
সূতপুত্রশরৈস্তপ্তানপশ্যাম বিশাংপতে ! ॥৬৯॥
বিশস্ত্রাংশ্চ তথৈবান্যান্ সশস্ত্রাংশ্চ হতান্ বহূন্ ।
তারকাজালসংছন্নান্ বরঘণ্টাবিশোভিতান্ ॥৭০॥

ভারতকৌমুদী

প্রাসৈরিতি। সংস্যূতান্ হয়ৈরেব সহ সম্যগ্‌গ্রথিতান্। কঞ্চুকং গাত্রাবরণম্ উষ্ণীষঞ্চ ধারয়ন্তীতি তান্। নানাঙ্গানাং হস্তাদীনাম্ অবয়বৈরঙ্গুল্যাদিভির্হীনান্ ॥৬৫—৬৬॥

রথানিতি। হেমপরিষ্কারান্ স্বর্ণময়ভূষণান্, জবনৈর্বেগবদ্ভিঃ। ভগ্না অক্ষকূবরা দীর্ঘদারুতির্য্যগ্‌দারূণি যেষাং তান্। ছিন্না ঈশাদণ্ডা লম্বিতকাষ্ঠানি বন্ধুরা ক্ষুদ্রকাষ্ঠানি চ যেষাং তান্ ॥৬৭—৬৮॥

নিহত হইলে, সাধারণ অশ্ব ও উত্তম অশ্বগণ রণস্থলে ব্যস্ত হইয়া ভ্রমণ করিতেছে দেখা গেল ॥৬২—৬৪॥

ভরতনন্দন ! ক্রমে সেই সেই স্থানে দেখিলাম—কঞ্চুক (আঙ্গরাখা) ও উষ্ণীষধারী অশ্বযোদ্ধারা প্রাস, তরবারি ও ঋষ্টিদ্বারা অশ্বগুলির সহিত গ্রথিত হইয়া নিহত হইয়াছে, অনেকে নিহত হইতেছে ও কাঁপিতেছে এবং অনেকের অনেক অঙ্গের অবয়ব নাই ॥৬৫—৬৬॥

ভরতবংশধর ! পরে দেখিলাম—রথীরা নিহত হইলে, স্বর্ণভূষিত রথগুলি বেগবান্ অশ্বগণের আকর্ষণে দ্রুত ভ্রমণ করিতেছে ; তাহার কতকগুলির অক্ষ, কূবর ও চক্র ভগ্ন হইয়াছে, কতকগুলির ধ্বজ ও পতাকা নষ্ট হইয়াছে এবং কতকগুলির ঈশাদণ্ড ও বন্ধুর ছিন্ন হইয়া গিয়াছে ॥৬৭—৬৮॥

(৬৬)···চেষ্টমানাংশ্চ ভারত !···পি। (৭০)···উরুঘণ্টোপশোভিতান্—পি।

নানাবর্ণবিচিত্রাভিঃ পতাকাভিরলঙ্কৃতান্ ।
বারণানন্বপশ্যাম ধাবমানান্ সমন্ততঃ ॥৭১॥ (বিশেষকম্)
শিরাংসি বাহূনূরুংশ্চ ছিন্নানন্যাংস্তথৈব চ ।
কর্ণচাপচ্যুতৈর্বাণৈরপশ্যাম সমন্ততঃ ॥৭২॥
মহান্ ব্যতিকরো রৌদ্রো যোধানামন্বপশ্যত ।
কর্ণসায়কনুন্নানাং যুধ্যতাঞ্চ শিতৈঃ শরৈঃ ॥৭৩॥
তে বধ্যমানাঃ সমরে সূতপুত্রেণ সৃঞ্জয়াঃ ।
তমেবাভিমুখং যান্তি পতঙ্গা ইব পাবকম্ ॥৭৪॥
তং দহন্তমনীকানি তত্র তত্র মহারথম্ ।
ক্ষত্রিয়া বর্জয়ামাসুর্যুগান্তাগ্নিমিবোল্বণম্ ॥৭৫॥

ভারতকৌমুদী

বিহীনানিতি। বিহীনান্ রথশূন্যান্। তারকাজালেন নক্ষত্রাকাররজতময়বর্ম্মচিহ্নসমূহেন সংছন্নান্ আবৃতগাত্রান্ বারণান্ গজান্ ॥৬৯—৭১॥
শিরাংসীতি। অন্যানবয়বান্। সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু ॥৭২॥
মহানিতি। ব্যতিকরঃ সংঘর্ষঃ। অন্বপশ্যতাভবৎ। কর্ণসায়কৈর্নুন্নানামাহতানাম্ ॥৭৩॥
ত ইতি। পতঙ্গাঃ পাবকমিবেত্যনেন সৃঞ্জয়ানামপি ধ্বংসঃ সূচিতঃ ॥৭৪॥
তমিতি। যুগান্তাগ্নিং প্রলয়কালীনবহ্নিম্, উল্বণং সাতিশয়ম্ ॥৭৫॥

নরনাথ! আর দেখিলাম—রথবিহীন রথীরা কর্ণের বাণে পীড়িত হইতে থাকিয়া সকল দিকে ছুটাছুটি করিতেছেন এবং বহু রথী নিরস্ত্র হইয়া, আবার অনেক রথী সশস্ত্র অবস্থায় নিহত হইয়াছেন। আবার দেখিলাম—নক্ষত্রচিহ্ন-যুক্তবর্ম্মধারী, উত্তমঘণ্টাশোভিত এবং নানাবর্ণের বিচিত্রপতাকাভূষিত হস্তী সকল নানাদিকে দৌড়াইতেছে ॥৬৯—৭১॥

তৎপরে সকল দিকেই দেখিতে পাইলাম—কর্ণের কার্ম্মুকনির্গত বাণে যোদ্ধাদের মস্তক, বাহু, উরু এবং অন্যান্য অঙ্গ সকল ছিন্ন হইয়া গিয়াছে ॥৭২॥

ক্রমে কর্ণের বাণে আহত যুধ্যমান যোদ্ধাদের সুধার বাণে ভীষণ মহাসংঘর্ষ হইতে লাগিল ॥৭৩॥

কর্ণ যুদ্ধে বধ করিতে লাগিলে, পতঙ্গ যেমন অগ্নির দিকে যায়, তেমন সৃঞ্জয়েরা কর্ণের দিকেই যাইতে থাকিল ॥৭৪॥

মহারথ কর্ণ পাণ্ডবসৈন্য দগ্ধ করিতে থাকিলে, অনেক ক্ষত্রিয়ই উদ্ধত প্রলয়াগ্নির ন্যায় কর্ণকে ত্যাগ করিতে লাগিলেন ॥৭৫॥

(৭১)···বারণাংস্তানপশ্যাম···পি। (৭২)···অন্যাংস্তথা যুধি—পি।

হতশেষাস্ত যে বীরা পাঞ্চালানাং মহারথাঃ।
তান্ প্রভগ্নান্ দ্রুতান্ বীরঃ পৃষ্ঠতো বিকিরন্ শরৈঃ।
অভ্যধাবত তেজস্বী বিশীর্ণকবচধ্বজান্ ॥৭৬॥
তাপয়ামাস তান্ বাণৈঃ সূতপুত্রো মহাবলঃ।
মধ্যন্দিনমনুপ্রাপ্তো ভূতানীব তমোনুদঃ ॥৭৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি কর্ণপরাক্রমে ঊনবিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

— —:*:— —

## বিংশোঽধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ।

যুযুৎসুং তব পুত্রস্য দ্রাবয়ন্তং বলং মহৎ।
উলূকোঽভ্যপতত্তূর্ণং তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥১॥

ভারতকৌমুদী

হতেতি। দ্রুতান্ পলায়মানান্, বীরঃ কর্ণঃ, বিকিরন্ নিক্ষিপন্। ষট্পাদঃ শ্লোকঃ ॥৭৬॥

তাপয়েতি। ভূতানি পৃথিব্যাদীন্ পদার্থান্, তমোনুদঃ সূর্য্যঃ ॥৭৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি ঊনবিংশোঽধ্যায়ঃ॥০॥

ভারতভাবদীপঃ

নকুলমিতি। রভসং রণোৎসুকম্ ॥১—৭৭॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনবিংশোঽধ্যায়ঃ ॥১৯॥

পাঞ্চালগণের মধ্যে হতাবশিষ্ট যে সকল বীর ও মহারথ ছিলেন, ক্রমে তাঁহারাও ভগ্ন হইয়া বেগে পলায়ন করিতে থাকিলেন; তখন তাঁহাদের কবচ ও ধ্বজ বিশীর্ণ হইয়া পতিত হইতে থাকিল; আর বীর ও তেজস্বী কর্ণ বাণক্ষেপ করিতে করিতে তাঁহাদের পিছনে ধাবিত হইতে থাকিলেন ॥৭৬॥

এই ভাবে—মধ্যাহ্নকালীন সূর্য্য যেমন সমস্ত ভূত সন্তপ্ত করেন, তেমন মহাবল কর্ণ বাণদ্বারা পাণ্ডবসৈন্যগণকে সন্তপ্ত করিলেন ॥৭৭॥

* '…চতুর্বিংশতিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ সো, '…পঞ্চবিংশোঽধ্যায়ঃ' কা।

যুযুৎসুশ্চ ততো রাজন্! শিতধারেণ পত্রিণা।
উলূকং তাড়য়ামাস বজ্রেণেব মহাচলম্ ॥২॥
উলূকস্তু ততঃ ক্রুদ্ধস্তব পুত্রস্য সংযুগে।
ক্ষুরপ্রেণ ধনুশ্ছিত্ত্বা তাড়য়ামাস কর্ণিনা ॥৩॥
তদপাস্য ধনুশ্ছিন্নং যুযুৎসুর্বেগবত্তরম্।
অন্যদাদত্ত সুমহচ্চাপং সংরক্তলোচনঃ ॥৪॥
উলূকস্তু ততঃ ষষ্ট্যা বিব্যাধ ভরতর্ষভ!।
সারথিং ত্রিভিরানর্চ্ছত্তঞ্চ ভূয়োঽপ্যবিধ্যত ॥৫॥
উলূকস্তন্তু বিংশত্যা বিদ্ধা স্বর্ণবিভূষিতৈঃ।
অথাস্য সমরে ক্রুদ্ধো ধ্বজং চিচ্ছেদ কাঞ্চনম্ ॥৬॥

## ভারতকৌমুদী

যুযুৎসুমিতি। যুযুৎসুর্নাম ধৃতরাষ্ট্রস্য বৈশ্যাগর্ভজাতঃ পুত্রো যুদ্ধারম্ভে যুধিষ্ঠিরাহ্বানাত্তৎপক্ষং গত ইতি ভীষ্মপর্ব্বণি দ্রষ্টব্যম্। পুত্রস্য দুর্য্যোধনস্য। উলূকো নাম শকুনিপুত্রঃ ॥১॥

যুযুৎসুরিতি। শিতধারেণ তনূকৃতমুখেন, পত্রিণা বাণেন। বজ্রেণ ইন্দ্র ইব ॥২॥

উলূক ইতি। পুত্রস্য যুযুৎসোঃ। কর্ণিনা উভয়পার্শ্বে কর্ণদ্বয়যুক্তেন বাণেন ॥৩॥

তদিতি। অপাস্য বিহায়। বেগবত্তরং বাণানাং মহাবেগজনকম্ ॥৪॥

উলূকমিতি। ষষ্ট্যা বাণৈঃ। আনর্চ্ছদিত্যার্ষোঽয়ং প্রয়োগঃ। অপীড়য়দিত্যর্থঃ ॥৫॥

উলূক ইতি। বিংশত্যা শরৈঃ। কাঞ্চনস্যায়মিতি কাঞ্চনস্তম্ ॥৬॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ! যুযুৎসু দুর্য্যোধনের বিশাল সৈন্য পীড়ন করিতেছিলেন, এমন সময়ে উলূক সত্বর তাঁহার সম্মুখে উপস্থিত হইলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥১॥

রাজা! তাহার পর ইন্দ্র যেমন বজ্রদ্বারা বিশাল পর্ব্বত তাড়ন করিতেন, সেইরূপ যুযুৎসু একটা সুধার বাণদ্বারা উলূককে তাড়ন করিলেন ॥২॥

তৎপরে উলূক ক্রুদ্ধ হইয়া একটা ক্ষুরপ্রদ্বারা যুযুৎসুর ধনু ছেদন করিয়া একটা কর্ণিদ্বারা তাঁহাকে পীড়ন করিলেন ॥৩॥

তখন যুযুৎসু ক্রোধে আরক্তনয়ন হইয়া সেই ছিন্ন ধনু ত্যাগ করিয়া অন্য একখানা দৃঢ় ও বিশাল ধনু গ্রহণ করিলেন ॥৪॥

ভরতশ্রেষ্ঠ! পরে যুযুৎসু ষাটটা বাণে উলূককে বিদ্ধ করিলেন, তিন বাণে তাঁহার সারথিকে পীড়ন করিলেন, পরে আবারও তাঁহাকে তাড়ন করিলেন ॥৫॥

(৫) শাকুনিস্তু ততঃ ষষ্ট্যা···পি বা সো। (৬)···হেমবিভূষিতৈঃ···পি।

স চ্ছিন্নযষ্টিঃ সুমহান্ শীর্য্যমাণো মহাধ্বজঃ।
পপাত প্রমুখে রাজন্! যুযুৎসোঃ কাঞ্চনধ্বজঃ ॥৭॥
ধ্বজমুন্মথিতং দৃষ্ট্বা যুযুৎসুঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
উলূকং পঞ্চভির্বাণৈরাজঘান স্তনান্তরে ॥৮॥
উলূকস্তস্য সমরে তৈলধৌতেন মারিষ!।
শিরশ্চিচ্ছেদ ভল্লেন যন্তুর্ভরতসত্তম! ॥৯॥
জঘান চতুরোঽশ্বাংশ্চ তঞ্চ বিব্যাধ পঞ্চভিঃ।
সোঽতিবিদ্ধো বলবতা প্রত্যপায়াদ্রথান্তরম্ ॥১০॥
তং নির্জিত্য রণে রাজন্! উলূকস্ত্বরিতো যযৌ।
পাঞ্চালান্ সৃঞ্জয়াংশ্চৈব বিনিঘ্নন্ নিশিতৈঃ শরৈঃ ॥১১॥

ভারতকৌমুদী

স ইতি। শীর্য্যমাণঃ স্খলন্। কাঞ্চনধ্বজো নাম মহাধ্বজ ইত্যপুনরুক্তিঃ ॥৭॥
ধ্বজমিতি। উন্মথিতং বিনাশিতম্। স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসি ॥৮॥
উলূক ইতি। তস্য যুযুৎসোর্যন্তুঃ সারথেঃ শিরশ্চিচ্ছেদেতি সম্বন্ধঃ ॥৯॥
জঘানেতি। চতুরশ্চতুঃসংখ্যকান্। প্রত্যপায়াৎ প্রত্যপসৃত্যাগচ্ছৎ ॥১০॥
তমিতি। তং যুযুৎসুম্। নিশিতৈঃ সুধারৈঃ ॥১১॥

তদনন্তর উলূক ক্রুদ্ধ হইয়া স্বর্ণভূষিত কুড়িটা বাণদ্বারা যুযুৎসুকে বিদ্ধ করিয়া তাঁহার কাঞ্চনধ্বজযষ্টি ছেদন করিলেন ॥৬॥

রাজা! যষ্টি ছিন্ন হইলে, যুযুৎসুর সেই কাঞ্চনধ্বজনামক বিশাল মহাধ্বজটা তাঁহার সম্মুখেই পতিত হইল ॥৭॥

ধ্বজটা বিনষ্ট হইল দেখিয়া যুযুৎসু ক্রোধে অধীর হইয়া পাঁচটা বাণদ্বারা উলূকের বক্ষঃস্থলে আঘাত করিলেন ॥৮॥

মাননীয় ভরতশ্রেষ্ঠ! তখন উলূক একটা তৈলমার্জিত ভল্লদ্বারা যুদ্ধে যুযুৎসুর সারথির মস্তক ছেদন করিলেন ॥৯॥

এবং উলূক চারিটা বাণে যুযুৎসুর চারিটা অশ্বকে বধ করিলেন, আর একটা বাণে যুযুৎসুকে বিদ্ধ করিলেন। বলবান্ উলূক অত্যন্ত বিদ্ধ করিলে, যুযুৎসু যাইয়া অন্য রথে উঠিলেন ॥১০॥

রাজা! এইভাবে উলূক যুদ্ধে যুযুৎসুকে জয় করিয়া সুধার বাণসমূহদ্বারা পাঞ্চাল ও সৃঞ্জয়গণকে নিহত করিতে করিতে গমন করিলেন ॥১১॥

(৯)…শিরশ্চিচ্ছেদ সহসা…পি। ইতঃ পরম্ "তচ্ছিন্নমপতদ্ভূমৌ যুযুৎসোঃ সারথেস্তদা। তারারূপং যথা চিত্রং নিপপাত মহীতলে॥" ইতি শ্লোকঃ অধিকঃ পি বা সো।

শতানীকং মহারাজ ! শ্রুতকর্ম্মা সুতস্তব।
ব্যশ্বসূতরথং চক্রে নিমেষার্দ্ধাদসম্ভ্রমঃ ॥১২॥
হতাশ্বে তু রথে তিষ্ঠন্ শতানীকো মহারথঃ।
গদাং চিক্ষেপ সংক্রুদ্ধস্তব পুত্রস্য মারিষ ! ॥১৩॥
সা কৃত্বা স্যন্দনং ভস্ম হয়াংশ্চৈব সসারথীন্।
পপাত ধরণীং তূর্ণং দারয়ন্তীব ভারত ! ॥১৪॥
তাবুভৌ বিরথৌ বীরৌ কুরূণাং কীর্ত্তিবর্দ্ধনৌ।
ব্যপাক্রমেতাং যুদ্ধাত্তু প্রেক্ষমাণৌ পরস্পরম্ ॥১৫॥
পুত্রস্তু তব সংভ্রান্তো বিবিংশরথমাবিশৎ।
শতানীকোঽপি ত্বরিতঃ প্রতিবিন্ধ্যরথং গতঃ ॥১৬॥
সুতসোমস্তু শকুনির্বিদ্ধা সুনিশিতৈঃ শরৈঃ।
নাকম্পয়ত সংক্রুদ্ধো বার্য্যোঘ ইব পর্বতম্ ॥১৭॥

ভারতকৌমুদী

শতেতি। শতানীকং নাম নকুলপুত্রম্। অসম্ভ্রমঃ অব্যস্তঃ ॥১২॥
হতেতি। হতা অশ্বা যস্য তস্মিন্। পুত্রস্য উপরি ॥১৩॥
সেতি। স্যন্দনং শ্রুতকর্ম্মণো রথম্, ভস্ম নষ্টম্ ॥১৪॥
তাবিতি। ব্যপাক্রমেতাম্ অপাসরতাম্, যুদ্ধোপকরণাভাবাদিতি ভাবঃ ॥১৫॥
পুত্র ইতি। সংভ্রান্তো বিচলিতচিত্তঃ, বিবিংশস্য বিবিংশতে রথম্ ॥১৬॥

মহারাজ ! অন্যদিকে আপনার পুত্র শ্রুতকর্ম্মা ধীর-স্থির থাকিয়া নিমেষার্দ্ধমধ্যে নকুলপুত্র শতানীকের অশ্ব, সারথি ও রথ বিনাশ করিলেন ॥১২॥

মাননীয় রাজা ! অশ্বগুলি নিহত হইলে, মহারথ শতানীক অত্যন্তক্রুদ্ধ হইয়া সেই বিধ্বস্ত রথেই থাকিয়া আপনার পুত্র শ্রুতকর্ম্মার উপরে একটা গদা নিক্ষেপ করিলেন ॥১৩॥

ভরতনন্দন ! তখন সেই গদাটা যাইয়া সত্বর শ্রুতকর্ম্মার রথ, অশ্ব ও সারথিকে বিনাশ করিয়া ভূতল বিদীর্ণ করতই যেন পতিত হইল ॥১৪॥

কুরুবংশের কীর্ত্তিবর্দ্ধন সেই বীরেরা দুই জনই রথবিহীন হইয়া পরস্পর দৃষ্টিপাত করিতে থাকিয়া রণস্থল হইতে অপসৃত হইলেন ॥১৫॥

রাজা ! পরে আপনার পুত্র শ্রুতকর্ম্মা বিচলিতচিত্তে যাইয়া বিবিংশতির রথে আরোহণ করিলেন এবং শতানীকও সত্বর যাইয়া প্রতিবিন্ধ্যের রথে উঠিলেন ॥১৬॥

(১৬)···বিবিংশো রথমাবিশৎ···বর্দ্ধ···বিবিংশো রথমারুহৎ···বা সো। (১৭)···বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ···পি,···বিদ্ধা তু নিশিতৈঃ শরৈঃ···বা সো।

সুতসোমস্তু তং দৃষ্ট্বা পিতুরত্যন্তবৈরিণম্।
শরৈরনেকসাহস্রৈশ্ছাদয়ামাস ভারত! ॥১৮॥
তান্ শরান্ শকুনিস্তূর্ণং চিচ্ছেদান্যৈঃ পতত্রিভিঃ।
লঘ্বস্ত্রশ্চিত্রযোধী চ জিতকাশী চ সংযুগে ॥১৯॥
নিবার্য্য সমরে চাপি শরাংস্তান্ নিশিতৈঃ শরৈঃ।
আজঘান সুসংক্রুদ্ধঃ সুতসোমং ত্রিভিঃ শরৈঃ ॥২০॥
তস্যাশ্বান্ কেতনং সূতং তিলশো ব্যধমচ্ছরৈঃ।
শ্যালস্তব মহারাজ! ততউচ্চুক্রুশুর্জনাঃ ॥২১॥
হতাশ্বো বিরথশ্চৈব ছিন্নকেতুশ্চ মারিষ!।
ধন্বী ধনুর্ব্বরং গৃহ্য রথাদ্ভূমাবতিষ্ঠত ॥২২॥

ভারতকৌমুদী

সুতেতি। সুতসোমং তদাখ্যং ভীমসেনপুত্রম্। বার্য্যোঘো জলপ্রবাহঃ ॥১৭॥
সুতেতি। পিতুর্ভীমস্য, অত্যন্তবৈরিণম্, দ্যূতাদিনা বঞ্চনাদিত্যাশয়ঃ ॥১৮॥
তানিতি। পতত্রিভির্বাণৈঃ। জিতেনান্যত্র প্রাচীনজয়েন কাশতে দীপ্যত ইতি সঃ ॥১৯॥
নিবার্য্যেতি। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতৈঃ ॥২০॥
তস্যেতি। কেতনং ধ্বজম্। ব্যধমৎ ব্যনাশয়ৎ। উচ্চুক্রুশুঃ উচ্চকোলাহলং চক্রুঃ ॥২১॥
হতেতি। ধন্বী প্রশস্তধনুর্দ্ধরঃ সুতসোমঃ, গৃহ্য গৃহীত্বা ॥২২॥

অপর দিকে শকুনি ক্রুদ্ধ হইয়া সুধার বাণসমূহে সুতসোমকে বিদ্ধ করিয়াও জলপ্রবাহ যেমন পর্ব্বতকে বিচলিত করিতে পারে না, সেইরূপ সুতসোমকে বিচলিত করিতে পারিলেন না ॥১৭॥

ভরতনন্দন! সুতসোম নিজ পিতার অত্যন্তশত্রু শকুনিকে দেখিয়া বহুসহস্র বাণদ্বারা তাঁহাকে আবৃত করিলেন ॥১৮॥

তখন দ্রুতাস্ত্রক্ষেপী, বিচিত্রযোধী ও বিজয়শোভী শকুনি সত্বর অন্য বাণসমূহে সেই সুতসোমের বাণগুলিকে ছেদন করিলেন ॥১৯॥

ক্রমে শকুনি অত্যন্তক্রুদ্ধ হইয়া সুধার বাণসমূহে সেই বাণসমূহকে নিবারণ করিয়া অপর তিন বাণে সুতসোমকে আঘাত করিলেন ॥২০॥

মহারাজ! পরে আপনার শ্যালক শকুনি বাণে বাণে সুতসোমের অশ্ব, সারথি ও ধ্বজটাকে তিল তিল করিয়া ছেদন করিলেন; তখন সমস্ত লোক উচ্চস্বরে কোলাহল করিয়া উঠিল ॥২১॥

মাননীয় রাজা! অশ্ব ও রথ বিনষ্ট এবং ধ্বজ ছিন্ন হইলে, প্রশস্ত ধনুর্দ্ধর সুতসোম অন্য উত্তম একখানা ধনু ধারণ করিয়া রথ হইতে নামিয়া ভূতলে দাঁড়াইলেন ॥২২॥

ব্যসৃজৎ সায়কাংশ্চৈব স্বর্ণপুঙ্খান্ শিলাশিতান্।
ছাদয়ামাস সমরে তব শ্যালস্য তং রথম্ ॥২৩॥
পতঙ্গানিব সংপ্রাপ্তান্ শরব্রাতান্ মহারথঃ।
রথোপগান্ সমীক্ষ্যাথ বিব্যথে নৈব সৌবলঃ ॥২৪॥
প্রমমাথ শরাংস্তাংস্ত শরব্রাতৈর্মহাযশাঃ।
তস্যাতুষ্যন্ত যোধাশ্চ সিদ্ধাশ্চাপি দিবি স্থিতাঃ ॥২৫॥
সুতসোমস্য তৎ কর্ম্ম দৃষ্ট্বাশ্রদ্ধেয়মদ্ভুতম্।
রথস্থং শকুনিং যত্তু পদাতিঃ সমযোধয়ৎ ॥২৬॥ (যুগ্মকম্)
তস্য তীক্ষ্ণৈর্মহাবেগৈর্ভল্লৈঃ সন্নতপর্বভিঃ।
ব্যহনৎ কার্ম্মুকং রাজন্! তূণীরাংশ্চৈব সর্বশঃ ॥২৭॥
স চ্ছিন্নধন্বা বিরথঃ খড়্গমুদ্যম্য চানদৎ।
বৈদূর্য্যোৎপলবর্ণাভং হস্তিদন্তময়-ৎসরুম্ ॥২৮॥

## ভারতকৌমুদী

ব্যসৃজদিতি। ব্যসৃজৎ সুতসোমো ন্যক্ষিপৎ, স্বর্ণপুঙ্খান্ স্বর্ণখচিতমূলদেশান্ ॥২৩॥

পতঙ্গানিতি। শরাণাং ব্রাতান্ সমূহান্। রথোপগান্ রথসমীপাগতান্ ॥২৪॥

প্রেতি। প্রমমাথ নিবারয়ামাস। মহাযশাঃ শকুনিঃ। তস্য সুতসোমস্যোপরি। অশ্রদ্ধেয়মবিশ্বাস্যম্, দুষ্করত্বাৎ। পদাতিঃ পাদচারী ॥২৫—২৬॥

তস্যেতি। তস্য সুতসোমস্য। ব্যহনৎ অচ্ছিনৎ, শকুনিরিতি শেষঃ ॥২৭॥

এবং তিনি স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত বহুতর বাণ নিক্ষেপ করিয়া শকুনির সেই রথখানাকে আবৃত করিলেন ॥২৩॥

সেই বাণগুলি পতঙ্গশ্রেণীর ন্যায় আসিয়া রথের নিকটবর্ত্তী হইতেছে ইহা দেখিয়াও মহারথ শকুনি উদ্বিগ্ন হইলেন না ॥২৪॥

বরং মহাযশা শকুনি শরসমূহদ্বারা সেই শরসমূহকে নিবারণ করিলেন। কিন্তু সুতসোমের সেই অবিশ্বাস্য অদ্ভুত কার্য্য দেখিয়া যোদ্ধারা ও আকাশস্থ সিদ্ধেরা সুতসোমের উপরে সন্তুষ্ট হইলেন। যে হেতু তিনি পাদচারী হইয়া রথস্থিত শকুনির সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥২৫—২৬॥

রাজা! তখন শকুনি তীক্ষ্ণ, মহাবেগশালী ও নতপর্ব্ব ভল্লসমূহদ্বারা সুতসোমের ধনু, তূণ ও যুদ্ধের অন্য সমস্ত উপকরণ নষ্ট করিলেন ॥২৭॥

(২৩)...ছাদয়ামাস স রথং তব শ্যালস্য চাহবে—পি। (২৪) শলভানামিব ব্রাতান্... সমীক্ষ্যৈব...বর্দ্ধ বা সো। (২৫)...তত্রাতুষ্যন্ত...বর্দ্ধ বা সো। (২৬)...যস্তু পদাতিঃ...বর্দ্ধ,... যত্তম্...সো।

ভ্রাম্যমাণং ততস্তত্তু বিমলাম্বরবর্চ্চসম্।
কালদণ্ডোপমং মেনে সুতসোমস্য ধীমতঃ ॥২৯॥
সোঽচরৎ সহসা খড়্গী মণ্ডলানি সমন্ততঃ।
চতুর্দ্দশ মহারাজ! শিক্ষাবলসমন্বিতঃ ॥৩০॥
ভ্রান্তমুদ্‌ভ্রান্তমাবিদ্ধমাপ্লুতং বিপ্লুতং সৃতম্।
সম্পাতং সমুদীর্ণঞ্চ দর্শয়ামাস সংযুগে ॥৩১॥
সৌবলস্তু ততস্তস্য শরাংশ্চিক্ষেপ বীর্য্যবান্।
তানাপতত এবাশু চিচ্ছেদ পরমাসিনা ॥৩২॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! সৌবলঃ পুনরেব চ।
প্রাহিণোৎ সুতসোমায় শরানাশীবিষোপমান্ ॥৩৩॥

ভারতকৌমুদী

স ইতি। হস্তিদন্তময়ঃ ত্সরুর্মুষ্টিদেশো যস্য তম্ ॥২৮॥
ভ্রাম্যেতি। বিমলং যদম্বরং গগনং তস্য বর্চ্চ ইব বর্চ্চস্তেজো যস্য তম্ ॥২৯॥
স ইতি। চতুর্দ্দশ মণ্ডলানি যুদ্ধশাস্ত্রোক্তা ভ্রমণপ্রকারাঃ প্রাগুক্তাঃ ॥৩০॥
ভ্রান্তমিতি। এষাং প্রকারা অপি বহুশঃ পূর্ব্বমভিহিতাঃ ॥৩১॥
সৌবল ইতি। চিচ্ছেদ সুতসোম ইতি শেষঃ ॥৩২॥
তত ইতি। প্রাহিণোৎ ন্যক্ষিপৎ। আশীবিষোপমান্ তীক্ষ্ণবিষসর্পতুল্যান্ ॥৩৩॥

ধনু ছিন্ন ও রথ বিনষ্ট হইলে, সুতসোম বৈদূর্য্যমণি ও উৎপলের ন্যায় নীলবর্ণ এবং হস্তিদন্তময়মুষ্টিদেশযুক্ত তরবারি উত্তোলন করিয়া সিংহনাদ করিলেন ॥২৮॥

তদনন্তর বুদ্ধিমান্ সুতসোম আকাশের ন্যায় নির্ম্মল সেই তরবারিখানা ঘুরাইতে লাগিলে, সকল লোকই তাহা যমদণ্ডের তুল্য মনে করিতে লাগিল ॥২৯॥

মহারাজ! ক্রমে শিক্ষা ও শক্তিশালী সুতসোম সকল দিকে বেগে চতুর্দ্দশ-প্রকার মণ্ডল করিয়া বিচরণ করিতে লাগিলেন ॥৩০॥

পরে তিনি রণস্থলে ভ্রান্ত, উদ্‌ভ্রান্ত, আবিদ্ধ, আপ্লুত, বিপ্লুত, সৃত, সম্পাত ও সমুদীর্ণ এই আটপ্রকার গতি দেখাইলেন ॥৩১॥

তাহার পর বলবান্ শকুনি সুতসোমের উপরে বহুতর বাণ নিক্ষেপ করিলেন; সেগুলি আসিতে থাকিলেই সুতসোম উত্তম তরবারিদ্বারা সত্বর সেগুলিকে ছেদন করিতে থাকিলেন ॥৩২॥

মহারাজ! তৎপরে শকুনি ক্রুদ্ধ হইয়া পুনরায় সুতসোমের উপরে সর্পতুল্য বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৩৩॥

(৩১) ভ্রান্তমুদ্‌ভ্রান্তমাধূতম্‌···বর্দ্ধ। (৩৩)···সৌবলঃ পরবীরহা···পি।

চিচ্ছেদ তাংস্তু খড়্গেন শিক্ষয়া চ বলেন চ।
দর্শয়ল্লাঁঘবং যুদ্ধে তার্ক্ষ্যতুল্যপরাক্রমঃ ॥৩৪॥
তস্য সঞ্চরতো রাজন্! মণ্ডলাবর্ত্তনে তদা।
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেন খড়্গং চিচ্ছেদ সুপ্রভম্ ॥৩৫॥
স চ্ছিন্নঃ সহসা ভূমৌ নিপপাত মহানসিঃ।
অর্দ্ধমন্যৎ স্থিতং হস্তে সুৎসরোস্তস্য ভারত! ॥৩৬॥
ছিন্নমাজ্ঞায় নিস্ত্রিংশমবপ্লুত্য পদানি ষট্।
প্রাবিধ্যত ততঃ শেষং সুতসোমো মহারথঃ ॥৩৭॥
স চ্ছিত্ত্বা সগুণং চাপং রণে তস্য মহাত্মনঃ।
পপাত ধরণীং তূর্ণং স্বর্ণবজ্রবিভূষিতম্।
সুতসোমস্ততোঽগচ্ছচ্ছ্রুতকীর্ত্তের্মহারথম্ ॥৩৮॥

ভারতকৌমুদী

চিচ্ছেদেতি। লাঘবং ক্ষিপ্রকারিতাম্। তার্ক্ষ্যস্য গরুড়স্য তুল্যপরাক্রমঃ ॥৩৪॥
তস্যেতি। মণ্ডলং গোলভাবেন ভ্রমণম্ আবর্ত্তনং তৎক্রমেণাগমনঞ্চ তে ॥৩৫॥
স ইতি। অসিঃ অসেরুপরিতনার্দ্ধভাগঃ। শোভনঃ ত্সরুর্মুষ্টির্যস্য তস্য ॥৩৬॥
ছিন্নমিতি। অবপ্লুত্য উল্লঙ্ঘ্য। প্রাবিধ্যত ন্যক্ষিপৎ, শেষম্ অসেরবশিষ্টমংশম্ ॥৩৭॥
স ইতি। তস্য শকুনেঃ। স্বর্ণেন বজ্রেণ হীরকেণ চ বিভূষিতম্। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

যুযুৎসুমিতি ॥১—২৯॥ মণ্ডলানি ভ্রান্তমুদ্ভ্রান্তমিত্যাদীন্ মার্গান্ অনুলোমবিলোমভেদেন দ্বিগুণতয়া চতুর্দ্দশ ॥৩০—৩৪॥ মণ্ডলানামাবর্ত্তনে অনুলোমবিলোমাভ্যাসে ॥৩৫॥ অস্য অসেঃ

গরুড়ের তুল্য পরাক্রমশালী সুতসোম যুদ্ধে ক্ষিপ্রকারিতা দেখাইতে থাকিয়া শিক্ষা ও শক্তি অনুসারে তরবারিদ্বারা সেগুলিকে ছেদন করিলেন ॥৩৪॥

রাজা! সুতসোম মণ্ডলাকারে ভ্রমণ এবং সেইভাবে আগমন করিয়া বিচরণ করিতে লাগিলে, শকুনি তখন একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা তাঁহার নির্ম্মল তরবারিখানা ছেদন করিলেন ॥৩৫॥

সেই সুন্দরমুষ্টিযুক্ত বিশাল অসির উপরের অর্দ্ধভাগ ছিন্ন হইয়া তৎক্ষণাৎ ভূতলে পতিত হইল, আর অপর অর্দ্ধভাগ সুতসোমের হাতেই থাকিল ॥৩৬॥

পরে মহারথ সুতসোম তরবারি ছিন্ন হইয়াছে জানিয়া ছয় পা লাফাইয়া যাইয়া সেইস্থান হইতে তরবারির অবশিষ্ট অংশ নিক্ষেপ করিলেন ॥৩৭॥

(৩৬)···সুৎসরোস্তত্র ভারত!—ব। সো।

সৌবলস্তু ধনুর্গৃহ্য ঘোরমন্যৎ সুদুর্জয়ম্।
অভ্যয়াৎ পাণ্ডবানীকং নিঘ্নন্ শত্রুগণান্ বহূন্ ॥৩৯॥
তত্র নাদো মহানাসীৎ পাণ্ডবানাং বিশাংপতে!।
সৌবলং সমরে দৃষ্ট্বা বিচরন্তমভীতবৎ ॥৪০॥
তান্যনীকানি দৃপ্তানি শস্ত্রবন্তি মহান্তি চ।
দ্রাব্যমাণান্যদৃশ্যন্ত সৌবলেন মহাত্মনা ॥৪১॥
যথা দৈত্যচমূং রাজন্! দেবরাজো মমর্দ্দ হ।
তথৈব পাণ্ডবীং সেনাং সৌবলেয়ো ব্যনাশয়ৎ ॥৪২॥
ধৃষ্টদ্যুম্নং কৃপো রাজন্! বারয়ামাস সংযুগে।
যথা দৃপ্তং বনে সিংহং শরভো বারয়েদ্যুধি ॥৪৩॥

ভারতকৌমুদী

সৌবল ইতি। গৃহ্য গৃহীত্বা। পাণ্ডবানামনীকং সৈন্যম্ ॥৩৯॥
তত্রেতি। নাদঃ সম্ভ্রমকোলাহলঃ। অভীতবৎ নির্ভয়মিব ॥৪০॥
তানীতি। দৃপ্তানি দর্পান্বিতানি। দ্রাব্যমাণানি পীড্যমানানি ॥৪১॥
যথেতি। মমর্দ্দ বিনাশয়ামাস। সৌবলেয়ঃ শকুনিঃ ॥৪২॥
ধৃষ্টেতি। শরভঃ অষ্টপাদো বন্যো জন্তুঃ। এতেন কৃপেণ ধৃষ্টদ্যুম্নস্য পরাজেয়ত্বং সূচিতম্ ॥৪৩॥

তখন সেই অবশিষ্ট অংশ যাইয়া মহাত্মা শকুনির গুণসমন্বিত ও স্বর্ণহীরকভূষিত ধনু ছেদন করিয়া সত্বর ভূতলে পতিত হইল। পরে সুতসোম যাইয়া শ্রুতকীর্ত্তির বিশাল রথে উঠিলেন ॥৩৮॥

এদিকে শকুনি অন্য সুদুর্জয় ভয়ঙ্কর ধনু লইয়া শত্রু সংহার করিতে করিতে পাণ্ডবসৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৩৯॥

নরনাথ! তখন শকুনিকে যুদ্ধে নির্ভয়ের ন্যায় বিচরণ করিতে দেখিয়া পাণ্ডবসৈন্যমধ্যে বিশাল কোলাহল হইতে লাগিল ॥৪০॥

ক্রমে দেখা গেল—মহাত্মা শকুনি অস্ত্রধারী ও দর্পান্বিত সেই বিশাল পাণ্ডবসৈন্য পীড়ন করিতেছেন ॥৪১॥

রাজা! পূর্ব্বকালে ইন্দ্র যেমন দৈত্যসৈন্য বিনাশ করিতেন, সেইরূপই শকুনি পাণ্ডবসৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥৪২॥

রাজা! বনমধ্যে শরভ (ভীষণ হিংস্রজন্তুবিশেষ) যেমন যুদ্ধে সিংহকে বারণ করে, তেমন কৃপাচার্য্য যুদ্ধে ধৃষ্টদ্যুম্নকে বারণ করিতে লাগিলেন ॥৪৩॥

(৪২) ইতঃ পরম্ '…পঞ্চবিংশোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' পি বর্দ্ধ সো, '…ষড়্বিংশোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বা। (৪৩)…বনে নাগম্…পি,…যথা দৃষ্ট্বা বনে…বা।

নিরুদ্ধঃ পার্ষতস্তেন গৌতমেন বলীয়সা।
পদাৎ পদং বিচলিতুং নাশকত্তত্র ভারত! ॥৪৪॥
গৌতমস্য রথং দৃষ্ট্বা ধৃষ্টদ্যুম্নরথং প্রতি।
বিত্রেসুঃ সর্বভূতানি ক্ষয়ং প্রাপ্তঞ্চ মেনিরে ॥৪৫॥
তত্রাবোচন্ বিমনসো রথিনঃ সাদিনস্তথা।
দ্রোণস্য নিধনান্নূনং সংক্রুদ্ধো দ্বিপদাং বরঃ ॥৪৬॥
শারদ্বতো মহাতেজা দিব্যাস্ত্রবিদুদারধীঃ।
অপি স্বস্তি ভবেদদ্য ধৃষ্টদ্যুম্নস্য গৌতমাৎ ॥৪৭॥ (যুগ্মকম্)
অপীয়ং বাহিনী কৃৎস্না মুচ্যেত মহতো ভয়াৎ।
অপ্যয়ং ব্রাহ্মণঃ সর্বান্ ন নো হন্যাৎ সমাগতান্ ॥৪৮॥
যাদৃশং দৃশ্যতে রূপমন্তকপ্রতিমং ভৃশম্।
গমিষ্যত্যদ্য পদবীং ভারদ্বাজস্য গৌতমঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

নিরুদ্ধ ইতি। পার্ষতঃ পৃষতপৌত্রো ধৃষ্টদ্যুম্নঃ, গৌতমেন গৌতমগোত্রেণ কৃপেণ ॥৪৪॥

গৌতমস্যেতি। প্রতি গচ্ছন্তমিতি শেষঃ। ক্ষয়ং প্রাপ্তং পাণ্ডবসৈন্যম্ ॥৪৫॥

তত্রেতি। বিমনসো বিষণ্ণচিত্তাঃ, সাদিনো গজাশ্বারোহিণঃ। দ্বিপদাং নৃণাম্। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ কৃপঃ। অপিশব্দঃ প্রশ্নে, স্বস্তি মঙ্গলম্ ॥৪৬—৪৭॥

অপীতি। বাহিনী পাণ্ডবসেনা। নঃ অস্মান্ ॥৪৮॥

যাদৃশমিতি। পদবীং প্রকারং মহাসংহারকত্বমিত্যর্থঃ, ভারদ্বাজস্য দ্রোণস্য ॥৪৯॥

ভরতনন্দন! তখন বলবান্ কৃপাচার্য্য নিরুদ্ধ করিলে, ধৃষ্টদ্যুম্ন স্বস্থান হইতে একপাও অগ্রসর হইতে পারিলেন না ॥৪৪॥

কৃপাচার্য্যের রথ ধৃষ্টদ্যুম্নের রথের দিকে যাইতেছে দেখিয়া তত্রত্য সকলেই ভীত হইল এবং পাণ্ডবসৈন্য ক্ষয় পাইয়াছে বলিয়া মনে করিল ॥৪৫॥

তখন রথী, গজারোহী ও অশ্বারোহীরা বিষণ্ণচিত্ত হইয়া পরস্পর বলিতে লাগিলেন—'মনুষ্যশ্রেষ্ঠ, মহাতেজা, দিব্যাস্ত্রবিৎ ও উদারবুদ্ধি কৃপাচার্য্য নিশ্চয়ই দ্রোণবধনিবন্ধন ধৃষ্টদ্যুম্নের প্রতি অত্যন্তক্রুদ্ধ হইয়াছেন। অতএব আজ কৃপের হাত হইতে ধৃষ্টদ্যুম্নের মঙ্গল হইবে কি? ॥৪৬—৪৭॥

এই সমগ্র পাণ্ডবসৈন্য মহাভয় হইতে মুক্ত হইবে ত? এই ব্রাহ্মণ সমাগত আমাদের সকলকে বধ করিবেন না ত? ॥৪৮॥

(৪৪)···গৌতমেন মহাত্মনা···পি। (৪৬) তত্রাব্রুবন্···নিধনে নূনম্···পি।

আচার্য্যঃ ক্ষিপ্রহস্তশ্চ বিজয়ী চ সদা যুধি।
অস্ত্রবান্ বীর্য্যসম্পন্নঃ ক্রোধেন চ সমন্বিতঃ।
পার্ষতশ্চ মহাযুদ্ধে বিমুখোঽদ্যাভিলক্ষ্যতে ॥৫০॥
ইত্যেবং বিবিধা বাচস্তাবকানাং পরৈঃ সহ।
ব্যশ্রূয়ন্ত মহারাজ! তয়োস্তত্র সমাগমে ॥৫১॥
বিনিশ্বস্য ততঃ ক্রোধাৎ কৃপঃ শারদ্বতো নৃপ!।
পার্ষতঞ্চার্দ্দয়ামাস নিশ্চেষ্টং সর্বমর্ম্মসু ॥৫২॥
স হন্যমানঃ সমরে গৌতমেন মহাত্মনা।
কর্ত্তব্যং ন স্ম জানাতি মোহেন মহতা বৃতঃ ॥৫৩॥
তমব্রবীত্ততো যন্তা কচ্চিৎ ক্ষেমং নু পার্ষত!।
ঈদৃশং ব্যসনং যুদ্ধে ন তে দৃষ্টং ময়া ক্বচিৎ ॥৫৪॥
দৈবযোগাত্তু তে বাণা নাপতন্ মর্ম্মভেদিনঃ।
প্রেষিতা দ্বিজমুখ্যেন মর্ম্মাণ্যুদ্দিশ্য সর্ব্বতঃ ॥৫৫॥

ভারতকৌমুদী

আচার্য্য ইতি। ক্ষিপ্রো দ্রুতাস্ত্রক্ষেপী হস্তো যস্য সঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫০॥
ইতীতি। তয়োঃ কৃপধৃষ্টদ্যুম্নয়োঃ, সমাগমে যুদ্ধে মেলনে ॥৫১॥
বিনীতি। বিনিশ্বস্য দ্রোণস্মরণেন। নিশ্চেষ্টং প্রহারবারণাদৌ ॥৫২॥
স ইতি। হন্যমানঃ প্রহ্রিয়মাণঃ। মোহেন কুতোঽপি কারণাদ্বুদ্ধিবৈচিত্ত্যেন ॥৫৩॥
তমিতি। যন্তা সারথিঃ, ক্ষেমং স্বাস্থ্যবিষয়ে মঙ্গলম্। ব্যসনং কর্ত্তব্যভ্রংশঃ ॥৫৪॥

ইঁহার যেপ্রকার যমের তুল্য দারুণ রূপ দেখা যাইতেছে, তাহাতে নিশ্চয়ই ইনি দ্রোণের পথ অবলম্বন করিবেন ॥৪৯॥

কৃপাচার্য্য লঘুহস্ত, সর্ব্বদা যুদ্ধে বিজয়ী, অস্ত্রশালী ও ক্রোধযুক্ত; আর ধৃষ্টদ্যুম্নকে আজ মহাযুদ্ধে বিমুখ বলিয়া লক্ষ্য করা যাইতেছে' ॥৫০॥

মহারাজ! কৃপ ও ধৃষ্টদ্যুম্নের সেই সম্মেলনের সময়ে অন্যের সহিত আপনার পক্ষের লোকদের এইরূপ নানাবিধ বাক্য শুনা গেল ॥৫১॥

রাজা! তাহার পর কৃপাচার্য্য নিশ্বাস ত্যাগ করিয়া ক্রোধে নিশ্চেষ্ট ধৃষ্টদ্যুম্নের সমস্ত মর্ম্মস্থানে আঘাত করিলেন ॥৫২॥

মহাত্মা কৃপাচার্য্য সেইভাবে আঘাত করিলে, অত্যন্ত মোহাবিষ্ট ধৃষ্টদ্যুম্ন আপনার কর্ত্তব্য কি তাহা বুঝিতে পারিলেন না ॥৫৩॥

তদনন্তর ধৃষ্টদ্যুম্নের সারথি তাঁহাকে বলিল—'পৃষতনন্দন! আপনার মঙ্গল ত? যুদ্ধে আপনার এইরূপ ত্রুটি আমি কখনও দেখি নাই ॥৫৪॥

ব্যাবর্ত্তয়ে রথং তূর্ণং নদীবেগমিবার্ণবাৎ।
অবধ্যং ব্রাহ্মণং মন্যে যেন তে বিক্রমো হতঃ ॥৫৬॥
ধৃষ্টদ্যুম্নস্ততো রাজন্! শনকৈরব্রবীদ্বচঃ।
মুহ্যতে মে মনস্তাত! গাত্রে স্বেদশ্চ জায়তে ॥৫৭॥
বেপথুশ্চ শরীরে মে রোমহর্ষশ্চ জায়তে।
বর্জ্জয়ন্ ব্রাহ্মণং যুদ্ধে শনৈর্যাহি যতোঽর্জ্জুনঃ ॥৫৮॥
অর্জ্জুনং ভীমসেনং বা সমরে প্রাপ্য সারথে!।
ক্ষেমমদ্য ভবেদেবমেষা মে নৈষ্ঠিকী মতিঃ ॥৫৯॥
ততঃ প্রায়ান্মহারাজ! সারথিস্ত্বরয়ন্ হয়ান্।
যতো ভীমো মহেষ্বাসো যুযুধে তব সৈনিকৈঃ ॥৬০॥

ভারতকৌমুদী

দৈবেতি। প্রেষিতাঃ ক্ষিপ্তাঃ, দ্বিজমুখ্যেন ব্রাহ্মণশ্রেষ্ঠেন কৃপেণ ॥৫৫॥

ব্যাবর্ত্তয় ইতি। ব্রাহ্মণস্যাবধ্যত্বেনৈব নিবৃত্তোঽসীত্যহং মন্য ইত্যর্থঃ। দ্রোণবধার্থমেব জাততয়া তত্র নেদৃশো ভাব ইত্যাশয়ঃ। হতঃ অকস্মাদ্বিলুপ্তঃ ॥৫৬॥

ধৃষ্টেতি। স্বেদো ঘর্ম্মঃ। একব্রাহ্মণহননেনৈব দারুণাকীর্ত্তিপাতাদন্যস্য চোপস্থিতত্বাদিতি ভাবঃ ॥৫৭॥

বেপথুরিতি। বেপথুঃ কম্পঃ। পূর্ব্ববদ্ভাবঃ। যতো যত্র ॥৫৮॥

অর্জ্জুনমিতি। ক্ষেমং তাভ্যাং মে ব্রাহ্মণহস্তাদ্রক্ষণাৎ। নৈষ্ঠিকী স্থিরা ॥৫৯॥

তত ইতি। ত্বরয়ন্ ত্বরয়া চালয়ন্। যতো যত্র, মহেষ্বাসো মহাধানুষ্কঃ ॥৬০॥

কৃপাচার্য্য আপনার সমস্ত মর্ম্মস্থান লক্ষ্য করিয়া যে বাণগুলি নিক্ষেপ করিয়াছিলেন, দৈববশতই সে বাণগুলি আপনার মর্ম্মস্থানে পতিত হয় নাই ॥৫৫॥

'সে যাহা হউক, শক্তিশালী পুরুষ যেমন সমুদ্র হইতে নদীর বেগ ফিরাইয়া দেয়, আমিও সেইরূপ সত্বর রথখানা ফিরাইয়া দিব। আমি মনে করি—ব্রাহ্মণ অবধ্য বলিয়াই আপনার বিক্রম লোপ পাইয়াছে' ॥৫৬॥

রাজা! তাহার পর ধৃষ্টদ্যুম্ন ধীরে ধীরে এই কথা বলিলেন—'বৎস! আমার মন মুগ্ধ হইতেছে, গাত্রেও ঘর্ম্ম জন্মিতেছে ॥৫৭॥

শরীরেও কম্প এবং রোমাঞ্চ উৎপন্ন হইয়াছে। অতএব ব্রাহ্মণকে ত্যাগ করিয়া অর্জ্জুন যেখানে আছেন, সেইখানে ধীরে ধীরে যাও ॥৫৮॥

সারথি! অর্জ্জুন বা ভীমসেনকে পাইলে আমার আজ মঙ্গল হইবে, ইহাই আমার স্থির ধারণা' ॥৫৯॥

(৫৬) ব্যাবর্ত্তয়ে তব রথম্···পি। (৫৯)···ক্ষেমমদ্য ভবেন্মহ্যমিতি মে নৈষ্ঠিকী মতিঃ—পি।

প্রদ্রুতঞ্চ রথং দৃষ্ট্বা ধৃষ্টদ্যুম্নস্য মারিষ!।
কিরন্ শরশতান্যেব গৌতমোঽনুযযৌ তদা ॥৬১॥
শঙ্খঞ্চ পূরয়ামাস মুহুর্মুহুররিন্দমঃ।
পার্ষতং দ্রাবয়ামাস মহেন্দ্রো নমুচিং যথা ॥৬২॥
শিখণ্ডিনন্তু সমরে ভীষ্মমৃত্যুং দুরাসদম্।
হার্দ্দিক্যো বারয়ামাস স্ময়ন্নিব মুহুর্মুহুঃ ॥৬৩॥
শিখণ্ডী তু সমাসাদ্য হৃদিকানাং মহারথম্।
পঞ্চভির্নিশিতৈর্ভল্লৈর্জত্রুদেশে সমাহনৎ ॥৬৪॥
কৃতবর্ম্মা তু সংক্রুদ্ধো ভিত্ত্বা ষষ্ট্যা পতত্রিভিঃ।
ধনুরেকেন চিচ্ছেদ হসন্ রাজন্! মহারথঃ ॥৬৫॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রদ্রুতং দ্রুতমপসৃতম্। গৌতমঃ কৃপঃ ॥৬১॥
শঙ্খমিতি। পূরয়ামাস মুখবায়ুপূরণেন বাদয়ামাস। দ্রাবয়ামাস উদ্বেজয়াঞ্চকার ॥৬২॥
শিখণ্ডিনমিতি। ভীষ্মস্য মৃত্যুর্যস্মাত্তম্। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা ॥৬৩॥
শিখণ্ডীতি। হৃদিকানাং হৃদিকবংশোৎপন্নানাং মধ্যে। জত্রুদেশে স্কন্ধসন্ধৌ ॥৬৪॥
কৃতেতি। ভিত্ত্বা শিখণ্ডিনং বিদার্য্য, পতত্রিভির্বাণৈঃ ॥৬৫॥

মহারাজ! তদনন্তর সারথি সত্বর অশ্বগুলিকে চালাইতে থাকিয়া—যেখানে মহাধনুর্দ্ধর ভীমসেন আপনার সৈন্যগণের সহিত যুদ্ধ করিতেছিলেন, সেই দিকে যাইতে লাগিল ॥৬০॥

মাননীয় রাজা! ধৃষ্টদ্যুম্নের রথ দ্রুত অপসরণ করিতেছে দেখিয়া কৃপাচার্য্য শত শত বাণ নিক্ষেপ করিতে করিতে তাঁহার পিছনে যাইতে লাগিলেন ॥৬১॥

আর শত্রুদমন কৃপাচার্য্য মুহুর্মুহু শঙ্খধ্বনি করিয়া ইন্দ্র যেমন নমুচির উদ্বেগ জন্মাইয়াছিলেন, সেইরূপ ধৃষ্টদ্যুম্নের উদ্বেগ জন্মাইতে থাকিলেন ॥৬২॥

ওদিকে কৃতবর্ম্মা মুহুর্মুহু যেন হাস্য করিতে থাকিয়া ভীষ্মের মৃত্যুর কারণ দুর্দ্ধর্ষ শিখণ্ডীকে বারণ করিতে লাগিলেন ॥৬৩॥

শিখণ্ডী হৃদিকবংশমধ্যে মহারথ কৃতবর্ম্মাকে পাইয়া পাঁচটা সুধার ভল্লদ্বারা তাঁহার স্কন্ধদেশে আঘাত করিলেন ॥৬৪॥

রাজা! তখন মহারথ কৃতবর্ম্মা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ষাটটা বাণে শিখণ্ডীকে বিদীর্ণ করিয়া হাস্য করিতে করিতে একটা বাণে তাঁহার ধনু ছেদন করিলেন ॥৬৫॥

(৬৫) কৃতবর্ম্মা তু হার্দ্দিক্যো হত্বা দ্বাত্রিংশতা শরৈঃ···পি।

অথান্যদ্ধনুরাদায় দ্রুপদস্যাত্মজো বলী।
তিষ্ঠ তিষ্ঠেতি সংক্রুদ্ধো হার্দ্দিক্যং প্রত্যভাষত ॥৬৬॥
ততোঽস্য নবতিং বাণান্ রুক্মপুঙ্খান্ সুতেজনান্।
প্রেষয়ামাস রাজেন্দ্র! তেঽস্যাভ্রশ্যন্ত বর্ম্মণঃ ॥৬৭॥
বিতথাংস্তান্ সমালক্ষ্য পতিতাংশ্চ মহীতলে।
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেন কার্ম্মুকং চিচ্ছিদে ভৃশম্ ॥৬৮॥
অথৈনং ছিন্নধন্বানং ভগ্নশৃঙ্গমিবর্ষভম্।
অশীত্যা মার্গণৈঃ ক্রুদ্ধো বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥৬৯॥
কৃতবর্ম্মা তু সংক্রুদ্ধো মার্গণৈঃ ক্ষতবিক্ষতঃ।
ববাম রুধিরং গাত্রৈঃ কুম্ভবক্ত্রাদিবোদকম্ ॥৭০॥
রুধিরেণ পরিক্লিন্নঃ কৃতবর্ম্মা ব্যরাজত।
বর্ষেণ ক্লেদিতো রাজন্! যথা গৈরিকপর্ব্বতঃ ॥৭১॥

## ভারতকৌমুদী

অথেতি। দ্রুপদস্যাত্মজঃ শিখণ্ডী। হার্দ্দিক্যং কৃতবর্ম্মাণম্ ॥৬৬॥
তত ইতি। অস্য কৃতবর্ম্মণ উপরি। সুতেজনান্ শিলাঘর্ষণাদিনা সুধারীকৃতান্ ॥৬৭॥
বিতথানিতি। বিতথান্ ব্যর্থান্। চিচ্ছিদে শিখণ্ডিনা, ভৃশং সর্বথা ॥৬৮॥
অথেতি। ঋষভং বৃষম্। উরসি বক্ষসি, আর্পয়ৎ অপীড়য়ৎ শিখণ্ড্যেব ॥৬৯॥
কৃতেতি। মার্গণৈঃ শিখণ্ডিনো বাণৈঃ। ববাম নিঃসারয়ামাস ॥৭০॥
রুধিরেণেতি। পরিক্লিন্ন আর্দ্রীকৃতঃ। গৈরিকপর্বতঃ অরুণধাতুযুক্তো গিরিঃ ॥৭১॥

তাহার পর বলবান্ শিখণ্ডী ক্রুদ্ধ হইয়া অন্য ধনু লইয়া 'থাক থাক' এই কথা কৃতবর্ম্মাকে বলিলেন ॥৬৬॥

রাজশ্রেষ্ঠ! তদনন্তর শিখণ্ডী স্বর্ণপুঙ্খ ও সুধার নব্বইটা বাণ কৃতবর্ম্মার উপরে নিক্ষেপ করিলেন; কিন্তু সে বাণগুলি যাইয়া কৃতবর্ম্মার বর্ম্মে লাগিয়া পড়িয়া গেল ॥৬৭॥

সেই বাণগুলিকে ব্যর্থ ও ভূতলে পতিত দেখিয়া শিখণ্ডী একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্র-দ্বারা কৃতবর্ম্মার ধনুখানাকে সম্পূর্ণ ছেদন করিয়া ফেলিলেন ॥৬৮॥

তৎপরে ক্রুদ্ধ শিখণ্ডী ভগ্নশৃঙ্গ বৃষের ন্যায় ছিন্নধন্বা কৃতবর্ম্মার বাহুযুগল ও বক্ষস্থলে আশীটা বাণ নিক্ষেপ করিলেন ॥৬৯॥

তৎকালে কলসের মুখ হইতে যেমন জল নির্গত হয়, সেইরূপ শিখণ্ডীর বাণে ক্ষত-বিক্ষত ও ক্রুদ্ধ কৃতবর্ম্মার গাত্র হইতে রক্ত নির্গত হইতে লাগিল ॥৭০॥

অথান্যদ্ধনুরাদায় সমার্গণগুণং প্রভুঃ।
শিখণ্ডিনং বাণবরৈঃ স্কন্ধদেশে ব্যতাড়য়ৎ ॥৭২॥
স্কন্ধদেশস্থিতৈর্বাণৈঃ শিখণ্ডী তু ব্যরাজত।
শাখাপ্রশাখাবিপুলঃ সুমহান্ পাদপো যথা ॥৭৩॥
তাবন্যোন্যং ভৃশং বিদ্ধা রুধিরেণ সমুক্ষিতৌ।
অন্যোন্যশৃঙ্গাভিহতৌ রেজতুর্বৃষভাবিব ॥৭৪॥
অন্যোন্যস্য বধে যত্নং কুর্বাণৌ তৌ মহারথৌ।
রথাভ্যাং চেরতুস্তত্র মণ্ডলানি সহস্রশঃ ॥৭৫॥
কৃতবর্ম্মা মহারাজ! পার্ষতং নিশিতৈঃ শরৈঃ।
রণে বিব্যাধ সপ্তত্যা স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ॥৭৬॥

ভারতকৌমুদী

অথেতি। মার্গণেন বাণেন গুণেন চ সহেতি তৎ, প্রভুঃ শক্তিমান্ কৃতবর্ম্মা ॥৭২॥
স্কন্ধেতি। শাখাপ্রশাখাভির্বিপুলঃ স্থূলীভূতঃ, পাদপো বৃক্ষঃ ॥৭৩॥
তাবিতি। সমুক্ষিতৌ সিক্তদেহৌ। অন্যোন্যং শৃঙ্গৈরভিহতৌ আহতৌ ॥৭৪॥
অন্যোন্যস্যেতি। মণ্ডলানি গোলভাবেন ভ্রমণানি, চেরতুশ্চক্রতুঃ ॥৭৫॥

ভারতভাবদীপঃ

সুৎসরোঃ শোভনমুষ্টেঃ ॥৩৬—৪২॥ শরভোঽষ্টপাদঃ সিংহঘাতী পশুপক্ষিশরীরো নৃসিংহবৎ দ্ব্যাত্মা ॥৪৩—৬৬॥ বর্ম্মণঃ বর্ম্ম প্রাপ্য অভ্রশ্যন্ত ভ্রষ্টাঃ, বর্ম্ম ন চিচ্ছিদুরিত্যর্থঃ ॥৬৭—৬৯॥ ববাম বান্তবান্ ॥৭০—৭৫॥ পার্ষতং শিখণ্ডিনম্ ॥৭৬—৮০॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে বিংশোঽধ্যায়ঃ ॥২০॥

রাজা! তখন কৃতবর্ম্মা রক্তাক্তদেহ হইয়া বর্ষাসিক্ত গৈরিকপর্বতের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৭১॥

তদনন্তর শক্তিশালী কৃতবর্ম্মা গুণযুক্ত অন্য একখানা ধনু ও বাণ লইয়া সেই উত্তম বাণদ্বারা শিখণ্ডীর স্কন্ধদেশে তাড়ন করিলেন ॥৭২॥

পরে শিখণ্ডী স্কন্ধদেশস্থিত সেই বাণগুলিদ্বারা শাখায় ও প্রশাখায় স্থূলীভূত বিশাল বৃক্ষের ন্যায় শোভা পাইতে থাকিলেন ॥৭৩॥

ক্রমে তাঁহারা পরস্পরকে গুরুতর বিদ্ধ করিয়া রক্তসিক্ত হইয়া পরস্পরশৃঙ্গতাড়িত দুইটা বৃষের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৭৪॥

তাহার পর সেই মহারথেরা দুই জন পরস্পরের বধে যত্ন করিতে থাকিয়া দুইখানা রথে রণস্থলে সহস্রবার মণ্ডলাকারে বিচরণ করিলেন ॥৭৫॥

(৭৩)···শাখাপ্রতানৈর্বিপুলৈঃ সুমহাংশ্চ ক্রমো যথা—পি।

ততোঽস্য সমরে বাণং ভোজঃ প্রহরতাং বরঃ।
জীবিতান্তকরং ঘোরং ব্যসৃজত্ত্বরয়ান্বিতঃ ॥৭৭॥
স তেনাভিহতো রাজন্! মূর্চ্ছামাশু সমাবিশৎ।
ধ্বজযষ্টিঞ্চ সহসা শিশ্রিয়ে কশ্মলাবৃতঃ ॥৭৮॥
অপোবাহ রণাত্তূর্ণং সারথী রথিনাং বরম্।
হার্দ্দিক্যশরসন্তপ্তং নিশ্বসন্তং পুনঃ পুনঃ ॥৭৯॥
পরাজিতে ততঃ শূরে দ্রুপদস্যাত্মজে প্রভো!।
ব্যদ্রবৎ পাণ্ডবী সেনা বধ্যমানা সমন্ততঃ ॥৮০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি শিখণ্ড্যপযানে বিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

কৃতেতি। পার্ষতং পৃষতপৌত্রং শিখণ্ডিনম্। শিলয়া তদ্ঘর্ষণেন শিতৈঃ সুধারৈঃ ॥৭৬॥
তত ইতি। অস্য শিখণ্ডিন উপরি। ভোজো ভোজবংশীয়ঃ কৃতবর্ম্মা ॥৭৭॥
স ইতি। শিশ্রিয়ে দধার, কশ্মলেন মোহেন আবৃত আবিষ্টঃ ॥৭৮॥
অপেতি। অপোবাহ অপসারয়ামাস। রথিনাং বরং শিখণ্ডিনম্ ॥৭৯॥
পরেতি। ব্যদ্রবৎ দ্রুতং পলায়ত। বধ্যমানা শকুন্যাদিভিঃ ॥৮০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি বিংশোঽধ্যায়ঃ ॥০॥

মহারাজ! কৃতবর্ম্মা ক্রমে স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত সত্তরটা বাণদ্বারা শিখণ্ডীকে বিদ্ধ করিলেন ॥৭৬॥

তদনন্তর বীরশ্রেষ্ঠ কৃতবর্ম্মা ত্বরান্বিত হইয়া জীবননাশক একটা ভয়ঙ্কর বাণ শিখণ্ডীর উপরে নিক্ষেপ করিলেন ॥৭৭॥

রাজা! শিখণ্ডী সেই বাণে আহত হইয়া তৎক্ষণাৎ মূর্চ্ছাবিষ্ট হইলেন এবং মূর্চ্ছাবিষ্ট হইতে থাকিয়া হঠাৎ ধ্বজদণ্ড ধারণ করিলেন ॥৭৮॥

রথিশ্রেষ্ঠ শিখণ্ডী কৃতবর্ম্মার বাণে পীড়িত হইয়া বার বার নিশ্বাস ত্যাগ করিতে লাগিলে, তাঁহার সারথি সত্বর তাঁহাকে রণস্থল হইতে অপসারিত করিল ॥৭৯॥

মহারাজ! বীর শিখণ্ডী পরাজিত হইলে এবং সকল দিকে শকুনিপ্রভৃতি বধ করিতে লাগিলে, পাণ্ডবসৈন্য বেগে পলায়ন করিতে লাগিল ॥৮০॥

(৭৯) অপোবাহ রণাত্তস্ত···পি। * '···ষড়্বিংশতিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বৰ্দ্ধ সো. '···সপ্তবিংশোঽধ্যায়ঃ' বা।

# একবিংশোঽধ্যায়ঃ।

——ঃ-৫-ঃ——

সঞ্জয় উবাচ।

শ্বেতাশ্বোঽপি মহারাজ! ব্যধমত্তাবকং বলম্।
যথা বায়ুঃ সমাসাদ্য তূলরাশিং সমন্ততঃ ॥১॥
প্রত্যুদ্যযুস্ত্রিগর্ত্তাস্তং শিবয়ঃ কৌরবৈঃ সহ।
শাল্বাঃ সংশপ্তকাশ্চৈব নারায়ণবলঞ্চ যৎ ॥২॥
সত্যসেনশ্চন্দ্রদেবো মিত্রদেবঃ শ্রুতঞ্জয়ঃ।
সৌশ্রুতিশ্চিত্রসেনশ্চ মিত্রবর্ম্মা চ ভারত! ॥৩॥
ত্রিগর্ত্তরাজঃ সমরে ভ্রাতৃভিঃ পরিবারিতঃ।
পুত্রৈশ্চৈব মহেষ্বাসৈর্নানাশস্ত্রবিশারদৈঃ ॥৪॥ (যুগ্মকম্)
ব্যসৃজন্ত শরব্রাতান্ কিরন্তোঽর্জ্জুনমাহবে।
অভ্যবর্ষন্ত সহসা বার্য্যোঘা ইব সাগরম্ ॥৫॥

ভারতকৌমুদী

শ্বেতেতি। শ্বেতা অশ্বা যস্য সোঽর্জ্জুনঃ, ব্যধমৎ অপাসারয়ৎ ॥১॥
প্রতীতি। শিবয়ঃ শিবিদেশীয়াঃ। নারায়ণবলঞ্চ যৎ তদপি প্রত্যুদ্যযৌ ॥২॥
সত্যেতি। এতে ত্রিগর্ত্তাঃ। ত্রিগর্ত্তরাজঃ সুশর্ম্মা। পরিবারিত আসীৎ ॥৩—৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! বায়ু যেমন উপস্থিত হইয়া তূলরাশি সকল দিকে অপসারিত করে, তেমন অর্জ্জুনও আপনার সৈন্যকে অপসারিত করিতে লাগিলেন ॥১॥

তখন ত্রিগর্ত্ত, শিবি, কৌরব, শাল্ব, সংশপ্তক ও নারায়ণসৈন্যেরা অর্জ্জুনের অভিমুখে গমন করিল ॥২॥

এই সময়ে ত্রিগর্ত্তরাজ সুশর্ম্মা—সত্যসেন, চন্দ্রদেব, মিত্রদেব, শ্রুতঞ্জয়, সৌশ্রুতি, চিত্রসেন ও মিত্রবর্ম্মা এই সকল ভ্রাতৃগণে এবং মহাধনুর্দ্ধর ও নানাশস্ত্রে বিশারদ পুত্রগণে পরিবেষ্টিত হইলেন ॥৩—৪॥

ক্রমে জলপ্রবাহ যেমন সমুদ্রের উপরে বিন্দু বর্ষণ করে, সেইরূপ তাঁহারা যুদ্ধে প্রহার করতঃ অর্জ্জুনের উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥৫॥

(৪)···নানাশস্ত্রধরৈর্যুধি—পি। (৫) তে সৃজন্তঃ শরশতম্···অভ্যবর্ষন্ত সহিতাঃ···পি।

তে ত্বর্জ্জুনং সমাসাদ্য যোধাঃ শতসহস্রশঃ।
অগচ্ছন্ বিলয়ং সর্বে তার্ক্ষ্যং দৃষ্ট্বেব পন্নগাঃ ॥৬॥
তে বধ্যমানাঃ সমরে নাজহুঃ পাণ্ডবং তদা।
দহ্যমানা মহারাজ! শলভা ইব পাবকম্ ॥৭॥
সত্যসেনস্ত্রিভির্বাণৈর্বিব্যাধ যুধি পাণ্ডবম্।
মিত্রদেবস্ত্রিষষ্ট্যা তু চন্দ্রদেবস্তু সপ্তভিঃ ॥৮॥
মিত্রবর্ম্মা ত্রিসপ্তত্যা সৌশ্রুতিশ্চাপি সপ্তভিঃ।
শত্রুঞ্জয়স্তু বিংশত্যা সুশর্ম্মা নবভিঃ শরৈঃ ॥৯॥ (যুগ্মকম্)
স বিদ্ধো বহুভিঃ সংখ্যে প্রতিবিব্যাধ তান্ নৃপান্।
সৌশ্রুতিং সপ্তভির্বিদ্ধা সত্যসেনং ত্রিভিঃ শরৈঃ ॥১০॥
শত্রুঞ্জয়ঞ্চ বিংশত্যা চন্দ্রদেবং তথাষ্টভিঃ।
মিত্রদেবং শতেনৈব চন্দ্রসেনং ত্রিভিঃ শরৈঃ ॥১১॥
নবভির্মিত্রবর্ম্মাণং সুশর্ম্মাণং তথাষ্টভিঃ।
শত্রুঞ্জয়ঞ্চ রাজানং হত্বা তত্র শিলাশিতৈঃ ॥১২॥
সৌশ্রুতেঃ সশিরস্ত্রাণং শিরঃ কায়াদপাহরৎ।
ত্বরিতং চন্দ্রদেবঞ্চ শরৈর্নিন্যে যমক্ষয়ম্ ॥১৩॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

ব্যস্বজন্তেতি। শরাণাং ব্রাতান্ সমূহান্, কিরন্তঃ প্রহরন্তঃ। বার্য্যোঘা জলপ্রবাহাঃ ॥৫॥
ত ইতি। বিলয়ং বিনাশম্ অপসরণঞ্চ, তার্ক্ষ্যং গরুড়ম্, পন্নগাঃ সর্পাঃ ॥৬॥
ত ইতি। নাজহুঃ নাত্যজন্। উপময়া তেষাং ধ্বংসঃ সূচিতঃ ॥৭॥
সত্যেতি। পাণ্ডবমর্জ্জুনম্। মিত্রবর্ম্মা পাণ্ডবং বিব্যাধেত্যেবং সর্বত্র সম্বন্ধঃ ॥৮—৯॥

পরে সর্প সকল যেমন গরুড়কে দেখিয়া লয় পায়, সেইরূপ সেই শত শত ও সহস্র সহস্র যোদ্ধা অর্জ্জুনকে পাইয়া লয় পাইতে থাকিলেন ॥৬॥

মহারাজ! তখন পতঙ্গ যেমন দগ্ধ হইতে থাকিয়াও অগ্নিকে ত্যাগ করে না, সেইরূপ সেই যোদ্ধারা নিহত হইতে থাকিয়াও অর্জ্জুনকে ত্যাগ করিলেন না ॥৭॥

ক্রমে সত্যসেন তিনটা, মিত্রদেব তেষট্টিটা, চন্দ্রদেব সাতটা, মিত্রবর্ম্মা তিয়াত্তরটা, সৌশ্রুতি সাতটা, শত্রুঞ্জয় কুড়িটা এবং সুশর্ম্মা নয়টা বাণে অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥৮—৯॥

(৭)···দহ্যমানাস্তথা রাজন্!···পি। (১০) স সংখ্যে প্রতিবিব্যাধ তান্ নৃপান্ নিশিতৈঃ শরৈঃ···পি। (১১)···শ্রুতসেনং ত্রিভিঃ শরৈঃ—বঙ্গ বর্দ্ধ বা সো।

তথেতরান্ মহারাজ ! যতমানান্ মহারথান্।
পঞ্চভিঃ পঞ্চভির্বাণৈরেকৈকং প্রত্যবারয়ৎ ॥১৪॥
সত্যসেনস্তু সংক্রুদ্ধস্তোমরং ব্যসৃজন্মহৎ।
সমুদ্দিশ্য রণে কৃষ্ণং সিংহনাদং ননাদ চ ॥১৫॥
স নির্ভিদ্য ভুজং সব্যং মাধবস্য মহাত্মনঃ।
অয়স্ময়ো হেমদণ্ডো জগাম ধরণীং তদা ॥১৬॥
মাধবস্য তু বিদ্ধস্য তোমরেণ মহারণে।
প্রতোদঃ প্রাপতদ্ধস্তাদ্রশ্ময়শ্চ বিশাংপতে ! ॥১৭॥

ভারতকৌমুদী

স ইতি। সঃ অর্জ্জুনঃ। প্রতিব্যাধপ্রকারমাহ সৌশ্রুতিমিত্যাদিনা। শতেনৈব শরৈঃ। শিলাসু ঘর্ষণাদিনা শিতৈঃ সুধারীকৃতৈঃ। যমস্য ক্ষয়ং ভবনম্ ॥১০—১৩॥

তথেতি। যতমানান্ জয় ইতি শেষঃ। প্রত্যবারয়ৎ স ইত্যনুবৃত্তিঃ ॥১৪॥

সত্যেতি। তোমরশব্দস্য পুংনপুংসকলিঙ্গত্বাৎ মহদিতি নপুংসকম্ ॥১৫॥

স ইতি। স তোমরঃ। সব্যং বামম্। অয়স্ময়ো লৌহময়ঃ ॥১৬॥

মাধবস্যেতি। প্রতোদঃ কশা। রশ্ময়ঃ অশ্বমুখরজ্জবঃ ॥১৭॥

যুদ্ধে বহু ব্যক্তি বিদ্ধ করিলে, অর্জ্জুন সেই ক্ষত্রিয়গণের প্রত্যেককেই প্রতিবিদ্ধ করিলেন। তিনি সাত বাণে সৌশ্রুতিকে, তিন বাণে সত্যসেনকে, কুড়ি বাণে শত্রুঞ্জয়কে, আট বাণে চন্দ্রদেবকে, একশত বাণে মিত্রদেবকে, তিন বাণে চিত্রসেনকে, নয় বাণে মিত্রবর্ম্মাকে এবং আট বাণে সুশর্ম্মাকে বিদ্ধ করিয়া শিলাশাণিত বহুতর বাণে রাজা শত্রুঞ্জয়কে সংহারপূর্ব্বক শিরস্ত্রাণের সহিত সৌশ্রুতির দেহ হইতে মস্তক হরণ করিলেন এবং অনেক বাণদ্বারা সত্বর চন্দ্রদেবকে যমালয়ে পাঠাইলেন ॥১০—১৩॥

মহারাজ ! পরে অর্জ্জুন পাঁচ পাঁচ বাণে জয়ে যত্নবান্ অন্য মহারথগণের প্রত্যেককে বারণ করিলেন ॥১৪॥

তখন সত্যসেন অত্যন্তক্রুদ্ধ হইয়া কৃষ্ণকে লক্ষ্য করিয়া একটা বিশাল তোমর নিক্ষেপ করিলেন এবং সিংহনাদ করিয়া উঠিলেন ॥১৫॥

সেই সময়ে লৌহময় ও স্বর্ণদণ্ড সেই তোমরটা যাইয়া মহাত্মা কৃষ্ণের বাম বাহু ভেদ করিয়া ভূতলে পতিত হইল ॥১৬॥

নরনাথ ! মহাযুদ্ধে তোমরটা কৃষ্ণকে বিদ্ধ করিলে, তাঁহার হাত হইতে কশা ও অশ্বের লাগাম পড়িয়া গেল ॥১৭॥

বাসুদেবং বিভিন্নাঙ্গং দৃষ্ট্বা পার্থো ধনঞ্জয়ঃ।
ক্রোধমাহারয়ত্তীব্রং কৃষ্ণঞ্চেদমুবাচ হ ॥১৮॥
প্রাপয়াশ্বান্ মহাবাহো! সত্যসেনং প্রতি প্রভো!।
যাবদেনং শরৈস্তীক্ষ্ণৈর্নয়ামি যমসাদনম্ ॥১৯॥
স প্রতোদং প্রগৃহ্যাশু তথা রশ্মীন্ মহাযশাঃ।
বাহয়ামাস তানশ্বান্ সত্যসেনরথং প্রতি ॥২০॥
বিষ্বক্সেনস্তু নির্ভিন্নং দৃষ্ট্বা পার্থো ধনঞ্জয়ঃ।
সত্যসেনং শরৈস্তীক্ষ্ণৈর্বারয়িত্বা মহারথঃ ॥২১॥
ততঃ সুনিশিতৈর্ভল্লৈ রাজ্ঞস্তস্য মহচ্ছিরঃ।
কুণ্ডলোপচিতং কায়াচ্চকর্ত্ত পৃতনামুখে ॥২২॥ (যুগ্মকম্)
তন্নিকৃত্য শিতৈর্বাণৈশ্চিত্রবর্ম্মাণমাক্ষিপৎ।
বৎসদন্তেন তীক্ষ্ণেন সারথিঞ্চাস্য মারিষ! ॥২৩॥

ভারতকৌমুদী

বাস্বিতি। বিভিন্নাঙ্গং বিদীর্ণবামবাহুম্। আহারয়ৎ অকরোৎ ॥১৮॥

প্রাপয়েতি। যমস্য সাদনং ভবনম্ ॥১৯॥

স ইতি। স কৃষ্ণঃ। বাহয়ামাস চালয়ামাস ॥২০॥

বিষ্বগিতি। বিষ্বক্ সমন্তাৎ সেনা সেনেব প্রভাবো যস্য স বিষ্বক্সেনঃ কৃষ্ণস্তম্। কুণ্ডলাভ্যামুপচিতং বর্দ্ধিতং শোভিতমিত্যর্থঃ, চকর্ত্ত চিচ্ছেদ, পৃতনামুখে সেনাগ্রে ॥২১—২২॥

তদিতি। নিকৃত্য ছিত্ত্বা। আক্ষিপৎ রথাদপাতয়ৎ। বৎসদন্তেন তদাখ্যেন বাণেন ॥২৩॥

কৃষ্ণের বাম বাহু বিদীর্ণ হইয়াছে দেখিয়া পৃথানন্দন অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইলেন এবং কৃষ্ণকে এই কথা বলিলেন—॥১৮॥

'মহাবাহু প্রভু! তুমি সত্যসেনের দিকে অশ্বগুলিকে চালাইয়া দাও; আমি তীক্ষ্ণ বাণে উহাকে যমালয়ে পাঠাইতেছি' ॥১৯॥

তখন মহাযশা কৃষ্ণ তৎক্ষণাৎ কশা ও লাগাম ধরিয়া সত্যসেনের রথের দিকে বেগে সেই ঘোড়াগুলিকে চালাইয়া দিলেন ॥২০॥

কৃষ্ণকে বিদীর্ণ দেখিয়া পৃথানন্দন মহারথ অর্জ্জুন তীক্ষ্ণ বাণে সত্যসেনকে বারণ করিয়া পরে সুধার ভল্লদ্বারা কৌরবসৈন্যসম্মুখে সেই সত্যসেনরাজার দেহ হইতে কুণ্ডলশোভিত বিশাল মস্তকটাকে ছেদন করিলেন ॥২১—২২॥

(২১)···নির্ভিন্নং প্রেক্ষ্য···দারয়িত্বা মহাবলঃ—পি। (২৩) তং নিহত্য শিতৈর্বাণৈঃ···পি, তং নিকৃত্য···সো।

ততঃ শরশতৈর্ভূয়ঃ সংশপ্তকগণান্ বলী।
পাতয়ামাস সংক্রুদ্ধঃ শতশোঽথ সহস্রশঃ ॥২৪॥
ততো রাজতপুঙ্খেন রাজন্! শীর্ষং মহাত্মনঃ।
মিত্রসেনস্য চিচ্ছেদ ক্ষুরপ্রেণ মহারথঃ ॥২৫॥
সুশর্ম্মাণঞ্চ সংক্রুদ্ধো জত্রুদেশে সমাহনৎ।
ততঃ সংশপ্তকাঃ সর্বে পরিবার্য্য ধনঞ্জয়ম্ ॥২৬॥
শস্ত্রৌঘৈর্মমৃদুঃ ক্রুদ্ধা নাদয়ন্তো দিশো দশ।
অভ্যর্দ্দিতস্তু তৈর্জিষ্ণুঃ শক্রতুল্যপরাক্রমঃ ॥২৭॥
ঐন্দ্রমস্ত্রমমেয়াত্মা প্রাদুশ্চক্রে মহারথঃ।
ততঃ শরসহস্রাণি প্রাদুরাসন্ বিশাংপতে! ॥২৮॥ (বিশেষকম্)
ধ্বজানাং ছিদ্যমানানাং কার্ম্মুকাণাঞ্চ মারিষ!।
রথানাং সপতাকানাং তূণীরাণাং যুগৈঃ সহ ॥২৯॥

ভারতকৌমুদী

তত ইতি। ভূয়ঃ পুনরপি। বলী অর্জ্জুনঃ ॥২৪॥

তত ইতি। রাজতো রজতময়ঃ পুঙ্খো মূলদেশো যস্য তেন, শীর্ষং শিরঃ ॥২৫॥

সুশর্ম্মাণমিতি। জত্রুদেশে স্কন্ধসন্ধৌ। মমৃদুঃ পীড়য়ামাসুঃ। জিষ্ণুরর্জ্জুনঃ। অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ। তত ঐন্দ্রাস্ত্রাৎ, প্রাদুরাসন্ আবির্ভূতানি ॥২৬—২৮॥

মাননীয় রাজা! অর্জ্জুন সেই সত্যসেনের মস্তক ছেদন করিয়া সুধার বাণে চিত্রবর্ম্মাকে নিপাতিত করিলেন এবং একটা তীক্ষ্ণ বৎসদন্তদ্বারা উঁহার সারথিকেও বধ করিলেন ॥২৩॥

তাহার পর বলবান্ অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইয়া পুনরায় বহুতর বাণে শত শত ও সহস্র সহস্র সংশপ্তককে ধরাশায়ী করিলেন ॥২৪॥

রাজা! তদনন্তর মহারথ অর্জ্জুন রজতপুঙ্খ একটা ক্ষুরপ্রদ্বারা মহাত্মা মিত্রসেনের মস্তক ছেদন করিলেন ॥২৫॥

পরে তিনি বিশেষ ক্রুদ্ধ হইয়া সুশর্ম্মার স্কন্ধসন্ধিস্থানে আঘাত করিলেন। তৎপরে সংশপ্তকেরা সকলে ক্রুদ্ধ হইয়া অর্জ্জুনকে পরিবেষ্টন করিয়া দশ দিক্ নিনাদিত করতঃ অস্ত্রসমূহদ্বারা অর্জ্জুনকে পীড়ন করিতে লাগিল। নরনাথ! তাহারা পীড়ন করিতে লাগিলে, ইন্দ্রের তুল্য পরাক্রমশালী, অজ্ঞেয়শক্তি ও মহারথ অর্জ্জুন ঐন্দ্র অস্ত্র আবিষ্কার করিলেন; তখন তাহা হইতে সহস্র সহস্র বাণ নির্গত হইতে থাকিল ॥২৬—২৮॥

(২৫) ততো রাজন্! সুপুঙ্খেন…পি, ততো রজতপুঙ্খেন…বা।

অক্ষাণামথ চক্রাণাং যোক্ত্রাণাং রশ্মিভিঃ সহ।
কূবরাণাং বরূথানাং পৃষৎকানাঞ্চ সংযুগে ॥৩০॥
অশ্বানাং পততাঞ্চাপি প্রাসানামৃষ্টিভিঃ সহ।
গদানাং পরিঘাণাঞ্চ শক্তিতোমরপট্টিশৈঃ ॥৩১॥
শতঘ্নীনাং সচক্রাণাং ভুজানাঞ্চোরুভিঃ সহ।
কণ্ঠসূত্রাঙ্গদানাঞ্চ কেয়ূরাণাঞ্চ মারিষ ! ॥৩২॥
হারাণামথ নিষ্কাণাং তনুত্রাণাঞ্চ ভারত !।
ছত্রাণাং ব্যজনানাঞ্চ শিরসাং মুকুটৈঃ সহ।
অশ্রূয়ত মহাশব্দস্তত্র তত্র বিশাংপতে ! ॥৩৩॥ (কুলকম্)
সকুণ্ডলানি স্বক্ষীণি পূর্ণচন্দ্রনিভানি চ।
শিরাংস্যুর্ব্যামদৃশ্যন্ত তারাজালমিবাম্বরে ॥৩৪॥
সুস্রগ্বীণি সুবাসাংসি চন্দনেনোক্ষিতানি চ।
শরীরাণি ব্যদৃশ্যন্ত নিহতানাং মহীতলে ॥৩৫॥

## ভারতকৌমুদী

ধ্বজানামিতি। যুগৈ রথদীর্ঘদারুভিঃ। অক্ষাণাং রথগততির্য্যগ্‌দারুণাম্, যোক্ত্রাণাং রজ্জুজালানাম্। কূবরাণাম্ ঊর্দ্ধদণ্ডানাম্, বরূথানাং রথাবরণানাম্, পৃষৎকানাং বাণানাম্। শক্তিতোমরপট্টিশৈশ্চ সহ। কণ্ঠসূত্রাণি মালাঃ। নিষ্কাণাং কণ্ঠভূষণবিশেষাণাম্। ষট্‌-পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯—৩৩॥

সেতি। শোভনানি অক্ষীণি নয়নানি যেষু তানি। শিরাংসি মুখানি ॥৩৪॥

স্বিতি। সুস্রজ এষাং সন্তীতি সুস্রগ্বীণি, শোভনানি বাসাংসি যেষু তানি ॥৩৫॥

---

মাননীয় ভরতনন্দন নরনাথ ! ছিদ্যমান ধ্বজ, ধনু, রথ, পতাকা, তূণের এবং রথের দীর্ঘকাষ্ঠ, তির্য্যক্ কাষ্ঠ, চক্র, যোক্ত্র (যোৎ), রশ্মি, ঊর্দ্ধদণ্ড ও চর্ম্মাবরণের আর বাণ, পতনশীল অশ্ব, প্রাস, ঋষ্টি, গদা, পরিঘ, শক্তি, তোমর, পট্টিশ, চক্রযুক্ত শতঘ্নী, বাহু, উরু, কণ্ঠসূত্র, বলয়, কেয়ূর, হার, কণ্ঠভূষণ, বর্ম্ম, ছত্র, ব্যজন, মস্তক ও মুকুটের সেই সেই স্থানে বিশাল শব্দ শুনা যাইতে লাগিল ॥২৯—৩৩॥

কুণ্ডল ও সুন্দরনয়নযুক্ত এবং পূর্ণচন্দ্রতুল্য মুখ সকল আকাশে নক্ষত্রগণের ন্যায় ভূতলে দৃষ্টিগোচর হইতে থাকিল ॥৩৪॥

নিহত যোদ্ধাদের সুন্দর মালা ও সুন্দর বস্ত্রসমন্বিত এবং চন্দনসিক্ত শরীর সকল ভূতলে দেখা যাইতে লাগিল ॥৩৫॥

---

(৩০)···বরূথানামাকর্ষাণাঞ্চ সর্ব্বশঃ—পি। (৩৩)···মহান্ শব্দঃ···পি। (৩৪) সুকুণ্ড-লানি···উর্ব্যাং স্ম দৃশ্যন্তে···পি।

গন্ধর্বনগরাকারং ঘোরমায়োধনং তদা।
নিহতৈ রাজপুত্রৈশ্চ ক্ষত্রিয়ৈশ্চ মহাবলৈঃ ॥৩৬॥
হস্তিভিঃ পতিতৈশ্চৈব তুরগৈশ্চাভবন্মহী।
অগম্যরূপা সমরে বিশীর্ণৈরিব পর্বতৈঃ ॥৩৭॥
নাসীচ্চক্রপথস্তত্র পাণ্ডবস্য মহাত্মনঃ।
নিঘ্নতঃ শাত্রবান্ ভল্লৈর্হস্ত্যশ্বঞ্চাস্যতো মহৎ ॥৩৮॥
আতঙ্কাদিব সীদন্তি রথচক্রাণি মারিষ!।
চরতস্তস্য সংগ্রামে তস্মিল্লোঁহিতকর্দ্দমে ॥৩৯॥
সীদমানানি চক্রাণি সমূহুস্তুরগা ভৃশম্।
শ্রমেণ মহতা যুক্তা মনোমারুতরংহসঃ ॥৪০॥

ভারতকৌমুদী

গন্ধর্বেতি। গন্ধর্ব্বনগরাকারমভবদিতি শেষঃ, আয়োধনং রণস্থলম্ ॥৩৬॥
হস্তিভিরিতি। মহী সমরভূমিঃ। বিশীর্ণৈর্ভগ্নপতিতৈঃ ॥৩৭॥
নেতি। হস্তিনশ্চ অশ্বাশ্চেতি হস্ত্যশ্বম্, সেনাঙ্গত্বাদ্বহুত্বে সমাহারদ্বন্দ্বৈকবদ্ভাবঃ। অস্যতঃ অস্ত্রাণি ক্ষিপতঃ অস্ত্রক্ষেপেণ নাশয়ত ইত্যর্থঃ, মহৎ বিশালম্ ॥৩৮॥
আতঙ্কাদিতি। আতঙ্কাৎ ভঙ্গভয়াৎ, সীদন্তি গমনে মন্থরাণি ভবন্তি ॥৩৯॥

ভারতভাবদীপঃ

শ্বেতেতি ॥১—২৮॥ ধ্বজাদীনাং শব্দোঽশ্রূয়তেতি পঞ্চমেনান্বয়ঃ ॥২৯—৩৭॥ হস্ত্যশ্বং চাস্যতঃ ছিন্দতঃ স্বামুগা ইব যথা স্বস্মিন্ নষ্টেঽনুচরাঃ সীদন্ত্যেবং রথানাং ভঙ্গং দৃষ্ট্বা চক্রাণি নশ্যন্ত্যক্ষভঙ্গাদিতি ভাবঃ। আতঙ্কাদিবেতি পাঠে চিন্তয়েবেত্যুপচারঃ ॥৩৮—৩৯॥ সীদমানানি পঙ্কমজ্জনাৎ ॥৪০—৪২॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একবিংশোঽধ্যায়ঃ ॥২১॥

মহাবল রাজপুত্রগণ ও ক্ষত্রিয়গণ নিহত হইয়া পড়িয়া থাকায় তখন রণস্থলটা গন্ধর্ব্বনগরের ন্যায় ভয়ঙ্কর হইয়া পড়িল ॥৩৬॥

ক্রমে ভগ্ন ও পতিত পর্ব্বতের ন্যায় হস্তী ও অশ্বগণ পতিত হওয়ায় সে সমরভূমি অগম্য হইয়া উঠিল ॥৩৭॥

মহাত্মা অর্জ্জুন ভল্লদ্বারা শত্রুগণকে এবং অন্যান্য অস্ত্রে হস্তী ও অশ্বদিগকে বধ করিতে লাগিলে, তাঁহার আর রথের পথ থাকিল না ॥৩৮॥

মাননীয় রাজা! রক্তের কর্দ্দম হইয়া গেলে, সেই রণস্থলে বিচরণ করিবার সময়ে অর্জ্জুনের রথের চক্রগুলি যেন ভয়ে অবসন্ন হইতে লাগিল ॥৩৯॥

(৩৭) হস্তিভিঃ পত্তিভিশ্চৈব…অগম্যমার্গা সমরে…পি,…তুরঙ্গৈশ্চাভবন্মহী…সো।
(৩৯)…রণে বিচরতস্তস্য…পি।

বধ্যমানস্তু তৎ সৈন্যং পাণ্ডুপুত্রেণ ধন্বিনা।
প্রায়শো বিমুখং সর্ব্বং নাবতিষ্ঠত ভারত ! ॥৪১॥
তান্ জিত্বা সমরে জিষ্ণুঃ সংশপ্তকগণান্ বহূন্।
বিররাজ তদা পার্থো বিধূমোহগ্নিরিব জ্বলন্ ॥৪২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি অর্জ্জুনবিজয়ে একবিংশোহধ্যায়ঃ ॥০॥ *

— —:*:— —

## দ্বাবিংশোহধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ

যুধিষ্ঠিরং মহারাজ ! বিসৃজন্তং শরান্ বহূন্।
স্বয়ং দুর্য্যোধনো রাজা প্রত্যগৃহ্লাদভীতবৎ ॥১॥

---

ভারতকৌমুদী

সীদেতি। সমূহুঃ সম্যগ্‌বহন্তি স্ম। মনোমারুতয়োরিব রংহো বেগো যেষাং তে ॥৪০॥
বধ্যেতি। পাণ্ডুপুত্রেণার্জ্জুনেন। বিমুখমভবৎ, নাবতিষ্ঠত সম্মুখতয়া ॥৪১॥
তানিতি। জিষ্ণুরর্জ্জুনঃ। বিধূমো ধূমশূন্যঃ ॥৪২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি একবিংশোহধ্যায়ঃ ॥০॥

———:-০-:———

যুধীতি। বিসৃজন্তং কুরুসৈন্যং প্রতি নিক্ষিপন্তম্। অভীতবদিত্যনেন মহানাড়ম্বরো ব্যজ্যতে ॥১॥

---

সে চক্রগুলি অবসন্ন হইলেও, মন ও বায়ুর ন্যায় বেগবান্ অশ্বগণ অত্যন্ত পরিশ্রান্ত হইয়াও সে চক্রগুলিকে বিশেষভাবেই বহন করিতে থাকিল ॥৪০॥

ভরতনন্দন ! ধনুর্দ্ধর অর্জ্জুন বধ করিতে লাগিলে, সে কৌরবসৈন্য প্রায় সমস্তই পরাঙ্মুখ হইল, সম্মুখ হইয়া আর রহিল না ॥৪১॥

তখন পৃথানন্দন অর্জ্জুন যুদ্ধে সেই বহুতর সংশপ্তকগণকে জয় করিয়া ধূমবিহীন অগ্নির ন্যায় জ্বলিতে থাকিয়া শোভা পাইতে লাগিলেন ॥৪২॥

---

(৪২)···বিররাজ মহারাজ ! পি,···অগ্নিরিবোজ্জ্বলন্—বর্দ্ধ। * '···সপ্তবিংশতিতমোহধ্যায়ঃ,' পি বঙ্গ বর্দ্ধ সো, '···অষ্টাবিংশোহধ্যায়ঃ' বা। (১)···প্রবর্ষন্তং বহূন্ শরান্···পি।

তমাপতন্তং সহসা তব পুত্রং মহারথম্।
ধর্ম্মরাজো দ্রুতং বিদ্ধা তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥২॥
স তু তং প্রতিবিব্যাধ নবভির্নিশিতৈঃ শরৈঃ।
সারথিঞ্চাস্য ভল্লেন ভৃশং ক্রুদ্ধোঽভ্যতাড়য়ৎ ॥৩॥
ততো যুধিষ্ঠিরো রাজা স্বর্ণপুঙ্খান্ শিলীমুখান্।
দুর্য্যোধনায় চিক্ষেপ ত্রয়োদশ শিলাশিতান্ ॥৪॥
চতুর্ভিশ্চতুরো বাহাংস্তস্য হত্বা মহারথঃ।
পঞ্চমেন শিরঃ কায়াৎ সারথেস্তু সমাক্ষিপৎ ॥৫॥
ষষ্ঠেন তু ধ্বজং রাজ্ঞঃ সপ্তমেন তু কার্ম্মুকম্।
অষ্টমেন তথা খড়্গং পাতয়ামাস ভূতলে।
পঞ্চভির্নৃপতিঞ্চাপি ধর্ম্মরাজোঽর্দ্দয়দ্ভৃশম্ ॥৬॥

ভারতকৌমুদী

তমিতি। তিষ্ঠ তিষ্ঠেতি বচনেন পলায়নসূচনাদবজ্ঞা সূচিতা ॥২॥
স ইতি। স দুর্য্যোধনঃ। নিশিতৈঃ সুধারৈঃ। অস্য যুধিষ্ঠিরস্য ॥৩॥
তত ইতি। শিলীমুখান্ বাণান্। শিলাশিতান্ শিলাঘর্ষণেন সুধারীকৃতান্ ॥৪॥
চতুর্ভিরিতি। চতুর্ভিঃ শরৈঃ, বাহান্ অশ্বান্। সমাক্ষিপৎ ন্যপাতয়ৎ ॥৫॥
ষষ্ঠেনেতি। ষষ্ঠেন শরেণ। এবমন্যত্র। রাজ্ঞো দুর্য্যোধনস্য। ষট্পাদঃ শ্লোকঃ ॥৬॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! অন্যদিকে যুধিষ্ঠির কৌরবসৈন্যের উপরে বহুতর বাণ নিক্ষেপ করিতেছিলেন; এমন সময়ে রাজা দুর্য্যোধন নিজে আসিয়া নির্ভয়ের ন্যায় তাঁহাকে গ্রহণ করিলেন ॥১॥

আপনার পুত্র মহারথ দুর্য্যোধন সহসা আসিতে লাগিলে, যুধিষ্ঠির সত্বর তাঁহাকে বিদ্ধ করিয়া 'থাক থাক' এই কথা বলিলেন ॥২॥

তখন দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়া নয়টা সুধার বাণে যুধিষ্ঠিরকে প্রতিবিদ্ধ করিলেন এবং একটা ভল্লদ্বারা উঁহার সারথিকে গুরুতর তাড়ন করিলেন ॥৩॥

তাহার পর রাজা যুধিষ্ঠির দুর্য্যোধনের উপরে স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত তেরটা বাণ নিক্ষেপ করিলেন ॥৪॥

এবং মহারথ যুধিষ্ঠির চারিটা বাণে দুর্য্যোধনের চারিটা অশ্বকে বধ করিয়া পঞ্চম বাণে তাঁহার সারথির দেহ হইতে মস্তক হরণ করিলেন ॥৫॥

পরে যুধিষ্ঠির ষষ্ঠ বাণে দুর্য্যোধনের ধ্বজ, সপ্তম বাণে তাঁহার ধনু এবং অষ্টম

(২)···তব পুত্রং মহাবলম্···পি। (৩)···সারথিং তস্য ভল্লেন···পি।

হতাশ্বাত্তু রথাত্তস্মাদবপ্লুত্য স্থতস্তব।
উত্তমং ব্যসনং প্রাপ্তো ভূমাবেবাবতিষ্ঠত ॥৭॥
তন্তু কৃচ্ছ্রগতং দৃষ্ট্বা কর্ণদ্রৌণিকৃপাদয়ঃ।
অভ্যবর্ত্তন্ত সহসা পরীপ্সন্তো নরাধিপম্ ॥৮॥
অথ পাণ্ডুসুতাঃ সর্বে পরিবার্য্য যুধিষ্ঠিরম্।
অভ্যয়ুঃ সমরে রাজন্! ততো যুদ্ধমবর্ত্তত ॥৯॥
ততস্তূর্য্যসহস্রাণি প্রাবাদ্যন্ত মহামৃধে।
ততঃ কিলকিলাশব্দাঃ প্রাদুরাসন্ মহীপতে! ॥১০॥
যত্রাভ্যগচ্ছন্ সমরে পাঞ্চালাঃ কৌরবৈঃ সহ।
নরা নরৈঃ সমাজগ্মুর্বারণা বরবারণৈঃ ॥১১॥

ভারতকৌমুদী

হতেতি। অবপ্লুত্য লম্ফেনাবতীর্য্য। ব্যসনং বিপদম্। অবতিষ্ঠতেত্যড়াগমাভাব আর্ষঃ ॥৭॥
তমিতি। কৃচ্ছ্রগতং বিপদাপন্নম্। পরীপ্সন্তো রক্ষিতুমিচ্ছন্তঃ ॥৮॥
অথেতি। পরিবার্য্য পরিবেষ্ট্য। অভ্যয়ুঃ আগচ্ছন্ ॥৯॥
তত ইতি। মহামৃধে মহাযুদ্ধে। কিলকিলেতিরূপাঃ শব্দাঃ কিলকিলাশব্দাঃ ॥১০॥
যত্রেতি। সমাজগ্মুর্মিলিতা বভূবুঃ, বারণা গজাঃ ॥১১॥

বাণে তাঁহার তরবারি ছেদন করিয়া ভূতলে পাতিত করিলেন, আর পাঁচটা বাণে দুর্য্যোধনকে গুরুতর পীড়ন করিলেন ॥৬॥

মহারাজ! অশ্বগুলি নিহত হইলে, আপনার পুত্র দুর্য্যোধন অত্যন্ত বিপদাপন্ন হইয়া সেই রথ হইতে লাফাইয়া পড়িয়া ভূতলেই অবস্থান করিতে লাগিলেন ॥৭॥

তাঁহাকে বিপদাপন্ন দেখিয়া কর্ণ, অশ্বত্থামা ও কৃপপ্রভৃতি বীরেরা সেই রাজাকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া বেগে আসিতে থাকিলেন ॥৮॥

রাজা! তাহার পর পাণ্ডবেরা সকলেও যুধিষ্ঠিরকে পরিবেষ্টন করিয়া আগমন করিতে লাগিলেন। তৎপরে যুদ্ধারম্ভ হইল ॥৯॥

নরনাথ! তৎপরে সহস্র সহস্র তূর্য্য বাজিতে লাগিল; তাহাতে মহাযুদ্ধস্থানে 'কিলকিল-'শব্দ আবির্ভূত হইল ॥১০॥

যে যুদ্ধে পাঞ্চালেরা কৌরবগণের সহিত, পদাতিরা পদাতিদের সঙ্গে এবং হস্তিগণ উত্তম হস্তিগণের সহিত মিলিত হইয়াছিল ॥১১॥

(৭)...ভূমাবেবাভিতিষ্ঠতি—পি,...ভূমাবেবাবতিষ্ঠতে—বর্দ্ধ। (৮) অভ্যবর্ত্তন্ত সহিতাঃ... পি। (৯)...অন্বয়ুঃ সমরে রাজন্!...বঙ্গ বর্দ্ধ বা সো। (১০)...ক্ষ্বেড়াঃ কিলকিলাশব্দাঃ... পি। (১১)...বারণা বারণৈঃ সহ—পি।

রথাশ্চ রথিভিঃ সার্দ্ধং হয়াশ্চ হয়সাদিভিঃ।
দ্বন্দ্বান্যাসন্ মহারাজ! প্রেক্ষণীয়ানি সংযুগে।
বিবিধান্যপ্যচিন্ত্যানি শস্ত্রবন্ত্যুত্তমানি চ ॥১২॥
তে শূরাঃ সমরে সর্বে চিত্রং লঘু চ সুষ্ঠু চ।
অযুধ্যন্ত মহাবেগাঃ পরস্পরবধৈষিণঃ ॥১৩॥
অন্যোন্যং সমরে জঘ্নুর্যোধব্রতমনুষ্ঠিতাঃ।
নহি তে সমরং চক্রুঃ পৃষ্ঠতো বৈ কথঞ্চন ॥১৪॥
মুহূর্ত্তমেব তদ্‌যুদ্ধমাসীন্মধুরদর্শনম্।
তত উন্মত্তবদ্রাজন্! নির্ম্মর্য্যাদমবর্ত্তত ॥১৫॥
রথী নাগং সমাসাদ্য দারয়ন্ নিশিতৈঃ শরৈঃ।
প্রেষয়ামাস কালায় শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ॥১৬॥
নাগা হয়ান্ সমাসাদ্য বিক্ষিপন্তো বহূন্ রণে।
দারয়ামাসুরত্যুগ্রং তত্র তত্র তদা তদা ॥১৭॥

ভারতকৌমুদী

রথেতি। হয়সাদিভিরশ্বারোহিভিঃ। দ্বন্দ্বানি মিলিতানি যুগ্মানি। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১২॥
ত ইতি। চিত্রমাশ্চর্য্যম্, লঘু দ্রুতম্, সুষ্ঠু প্রশংসনীয়ঞ্চ ॥১৩॥
অন্যোন্যমিতি। যোধব্রতং যোদ্ধৃনিয়মম্, অনুষ্ঠিতা আশ্রিতাঃ শরণাগতাদীন্ ন জঘ্নুরিত্যর্থঃ। তে কথঞ্চনাপি সমরং পৃষ্ঠতো নহি চক্রুঃ ন পলায়াঞ্চক্রিরে ॥১৪॥
মুহূর্ত্তমিতি। মধুরদর্শনং নিয়মানুবর্ত্তিত্বাৎ। নির্ম্মর্য্যাদং বিনিয়মম্ ॥১৫॥
রথীতি। নাগং গজম্। কালায় যমায় ॥১৬॥

---

এবং মহারাজ! যে যুদ্ধে রথীরা রথীদের সঙ্গে ও অশ্বারোহীরা অশ্বারোহীদের সহিত মিলিত হইয়া সুদৃশ্য, নানাবিধ, অভাবনীয়, অস্ত্রশালী ও উত্তম যুগ্মযুগ্মভাবে পরিণত হইয়াছিলেন ॥১২॥

মহাবেগশালী সেই বীরেরা সকলে পরস্পরের বধাভিলাষী হইয়া বিচিত্র, দ্রুত ও সুন্দর যুদ্ধ করিতে লাগিলেন ॥১৩॥

বীরেরা যুদ্ধে যোদ্ধাদের নিয়ম অনুসরণ করিয়া পরস্পর বধ করিতে লাগিলেন, কিন্তু তাঁহারা কোন প্রকারেই যুদ্ধকে পৃষ্ঠবর্ত্তী করিলেন না ॥১৪॥

রাজা! সেই যুদ্ধ মুহূর্ত্তকালমাত্রই মধুরদর্শন ছিল; তাহার পর উন্মত্তের ন্যায় অনিয়ম হইয়া পড়িল ॥১৫॥

রথীরা হস্তীগুলির নিকটে যাইয়া সুধার বাণে বিদীর্ণ করিতে থাকিয়া আবার নতপর্ব্ব বাণে সেগুলিকে যমের নিকট পাঠাইতে লাগিলেন ॥১৬॥

হয়ারোহাশ্চ বহবঃ পরিবার্য্য হয়োত্তমান্ ।
তলশব্দবরাংশ্চক্রুঃ সম্পতন্তস্ততস্ততঃ ॥১৮॥
ধাবমানাংস্ততস্তাংস্তু দ্রবমাণান্ মহাগজান্ ।
পার্শ্বতঃ পৃষ্ঠতশ্চৈব নিজঘ্নুর্হয়সাদিনঃ ॥১৯॥
বিদ্রাব্য চ বহূনশ্বান্ নাগা রাজন্ ! মদোৎকটাঃ ।
বিষাণৈশ্চাপরে জঘ্নুর্মমৃদুশ্চাপরে ভৃশম্ ॥২০॥
সাশ্বারোহাংশ্চ তুরগান্ বিষাণৈর্বিব্যধু রুষা ।
অপরে চিক্ষিপুর্বেগাৎ প্রগৃহ্যাতিবলাস্তদা ॥২১॥
পাদাতৈরাহতা নাগা বিবরেষু সমন্ততঃ ।
চক্রুরার্ত্তস্বরং ঘোরং দুদ্রুবুশ্চ দিশো দশ ॥২২॥

ভারতকৌমুদী

নাগা ইতি। বিক্ষিপন্তঃ শুণ্ডাভিঃ। দারয়ামাসুঃ দন্তৈর্বিভিদুঃ ॥১৭॥
হয়েতি। হয়ারোহা অশ্বারোহিণঃ। তলশব্দবরাম্ বিশালহস্তাবাপশব্দান্ ॥১৮॥
ধাবেতি। দ্রবমাণান্ পলায়মানান্। হয়সাদিনঃ অশ্বারোহিণঃ ॥১৯॥
বিদ্রাব্যেতি। বিদ্রাব্য শুণ্ডাভির্নিপীড্য। মদেন উৎকটা মত্তাঃ। বিষাণৈর্দন্তৈঃ ॥২০॥
সাশ্বেতি। সাশ্বারোহান্ আরোহিসহিতান্, বিষাণৈর্দন্তৈঃ। অপরে গজাঃ ॥২১॥
পাদাতৈরিতি। বিবরেষু অবসরেষু। দুদ্রুবুঃ দ্রুতং বিচেরুঃ ॥২২॥

ভিন্ন ভিন্ন সময়ে ভিন্ন ভিন্ন স্থানে হস্তী সকল অশ্বগণকে পাইয়া শুণ্ডদ্বারা বহু অশ্বকে নিক্ষেপ করিয়া আবার দন্তদ্বারা অতিভীষণভাবে বিদীর্ণ করিতে থাকিল ॥১৭॥

বহু অশ্বারোহী নানা স্থান হইতে আসিয়া বিপক্ষের উত্তম অশ্বগুলিকে পরিবেষ্টন করিয়া হস্তাবরণের বিশাল শব্দ করিতে লাগিল ॥১৮॥

বিশাল হস্তী সকল দৌড়াইতে থাকিলে এবং পলায়ন করিতে লাগিলে, অশ্বারোহীরা পার্শ্ব ও পৃষ্ঠদেশ হইতে সেগুলিকে বধ করিতে থাকিল ॥১৯॥

রাজা ! মদমত্ত হস্তীরা শুণ্ডদ্বারা বহু অশ্বকে পীড়ন করিয়া দন্তদ্বারা আঘাত করিতে লাগিল এবং অপর হস্তীরা মর্দ্দন করিতে থাকিল ॥২০॥

তখন অপর হস্তীরা ক্রোধে দন্তদ্বারা আরোহীদের সহিত অশ্বগণকে বিদ্ধ করিতে লাগিল এবং মহাবল অন্য হস্তীরা শুণ্ডদ্বারা অশ্বগণকে ধরিয়া বেগে নিক্ষেপ করিতে থাকিল ॥২১॥

(১৯) বধ্যমানাংস্ততস্তাংস্তু···পি। (২১)···বিষাণৈর্বিবিধু রণে···পি সো। (২২)···ব্যদ্রবংশ্চ দিশো দশ—পি।

পদাতীনান্তু সহসা প্রদ্রুতানাং মহাহবে।
উৎসৃজ্যাভরণং তূর্ণমবপ্লুত্য রণাজিরে ॥২৩॥
নিমিত্তং মন্যমানাস্তু পরিণাম্য মহাগজাঃ।
জগৃহুর্বিভিদুশ্চৈব চিত্রাণ্যাভরণানি চ ॥২৪॥ (যুগ্মকম্)
তাংস্তু তত্র প্রসক্তান্ বৈ পরিবার্য্য পদাতয়ঃ।
হস্ত্যারোহান্ নিজঘ্নুস্তে মহাবেগা বলোৎকটাঃ ॥২৫॥
অপরে হস্তিভির্হস্তৈঃ খে বিক্ষিপ্তা মহাহবে।
নিপতন্তো বিষাণাগ্রৈর্ভৃশং বিদ্ধাঃ সুশিক্ষিতৈঃ ॥২৬॥

ভারতকৌমুদী

পদাতীনামিতি। মহাগজাঃ, নিমিত্তম্ ইদমাভরণমেবাস্মাকং প্রহারেষু কারণমিতি মন্যমানাঃ সন্তঃ, রণাজিরে রণাঙ্গনে, আভরণমুৎসৃজ্য অবপ্লবসম্ভ্রমাৎ পরিত্যজ্য, তূর্ণমবপ্লুত্য, সহসা প্রদ্রুতানাং পলায়মানানাং পদাতীনাম্, চিত্রাণি তান্যাভরণানি, প্রথমং শুণ্ডাভির্জগৃহুঃ, পরঞ্চ পরিণাম্য তির্য্যগ্‌দন্তপ্রহারং কৃত্বা বিভিদুর্বভঞ্জুঃ। "তির্য্যগ্‌দন্তপ্রহারী তু গজঃ পরিণতো মতঃ" ইতি মল্লিনাথঃ ॥২৩—২৪॥

তানিতি। তত্রাভরণভেদে, প্রসক্তান্ ব্যাপৃতান্, পরিবার্য্য পরিবেষ্ট্য ॥২৫॥

অপর ইতি। হস্তৈঃ শুণ্ডাভিঃ, খে আকাশে। বিদ্ধাঃ পদাতয়ঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

যুধিষ্ঠিরমিতি ॥১—২২॥ আভরণমববক্রুঃ অবগত্য বৃতবন্তঃ ॥২৩॥ নিমিত্তং জয়হেতুম্, মহান্তো গজা যেষাং তে মহাগজা গজারোহা জগৃহুর্হস্তিভিগ্রাহয়ামাসুঃ, পরিণাম্য হস্তিন-

আবার সকল দিকে পদাতিরা ছিদ্র পাইয়া আঘাত করিলে, হস্তিগণ ভয়ঙ্কর আর্ত্তনাদ করিতে লাগিল এবং বেগে দশ দিকে বিচরণ করিতে থাকিল ॥২২॥

পদাতিরা রণস্থলে অলঙ্কার পরিত্যাগ করিয়া সত্বর লাফাইয়া লাফাইয়া বেগে পলায়ন করিতে লাগিলে, বিশাল হস্তী সকল সেই অলঙ্কারগুলিকেই আপনাদের প্রহারের কারণ মনে করিয়া প্রথমে শুণ্ডদ্বারা সেই বিচিত্র অলঙ্কারগুলিকে ধরিতে থাকিল, পরে তির্য্যগ্‌ভাবে দন্তপ্রহারপূর্ব্বক সেগুলিকে বিদীর্ণ করিতে থাকিল ॥২৩—২৪॥

মহাবেগশালী ও বলোদ্ধত পদাতিরা পরিবেষ্টন করিয়া সেই কার্য্যে ব্যাপৃত হস্তিগণকে এবং সেগুলির আরোহীদিগকে বধ করিতে লাগিল ॥২৫॥

সুশিক্ষিত হস্তিগণ শুণ্ডদ্বারা অন্য পদাতিদিগকে প্রথমে আকাশে নিক্ষেপ

(২৪)···পরিক্রম্য মহাগজাঃ···পি। (২৬) অপরে হস্তিভির্বদ্ধাঃ খঞ্চাক্ষিপ্তা মহামৃধে···পি।

অপরে সহসা গৃহ্য বিষাণৈরবসূদিতাঃ।
সেনান্তরং সমাসাদ্য কেচিত্তত্র মহাগজৈঃ ॥২৭॥
ক্ষুণ্ণগাত্রা মহারাজ ! বিক্ষিপ্য চ পুনঃ পুনঃ।
অপরে ব্যজনানীব বিভ্রাম্য নিহতা মৃধে ॥২৮॥
পুরঃসরাশ্চ নাগানামপরেষাং বিশাংপতে !।
শরীরাণ্যতিবিদ্ধানি তত্র তত্র রণাজিরে ॥২৯॥
প্রতিমানেষু কুম্ভেষু দন্তবেষ্টেষু চাপরে।
নিগৃহীতা ভৃশং নাগাঃ প্রাসতোমরশক্তিভিঃ ॥৩০॥
নিগৃহ্য চ গজাঃ কেচিৎ পার্শ্বস্থৈর্ভৃশদারুণৈঃ।
রথাশ্বসাদিভিস্তত্র সংভিন্না ন্যপতন্ ভুবি ॥৩১॥

ভারতকৌমুদী

অপর ইতি। গৃহ্য গৃহীত্বা। সেনান্তরং বিপক্ষসৈন্যমধ্যম্ ॥২৭॥
ক্ষুণ্ণেতি। ক্ষুণ্ণগাত্রা গজৈর্দন্তপ্রহারেণ বিদীর্ণাঙ্গাঃ, বিক্ষিপ্য শুণ্ডাভিঃ ॥২৮॥
পুর ইতি। পুরঃসরা অগ্রবর্ত্তিনঃ পদাতয়ঃ। অতিবিদ্ধানি চক্রুরিতি শেষঃ ॥২৯॥
প্রতীতি। প্রতিমানেষু দন্তদ্বয়ান্তরালেষু। নিগৃহীতাঃ পদাতিভির্নিপীড়িতাঃ ॥৩০॥
নিগৃহ্যেতি। নিগৃহ্য অভিভূয়। রথাশ্বেষু সাদিভিরারোহিভিঃ, সংভিন্না বিদীর্ণাঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

মিতি শেষঃ। বিভিদুশ্চ শক্রন্ গজৈরেব ॥২৪—২৯॥ প্রতিমানেষু গজদন্তান্তরালেষু, প্রাসৈঃ কুম্ভেষু তোমরৈর্দন্তবেষ্টেষু শক্তিভিশ্চ নিগৃহীতাঃ। "প্রতিমানং প্রতিচ্ছায়া গজদন্তান্তরালয়ো"-রিতি মেদিনী ॥৩০—৪৯॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥২২॥

করিতে লাগিল, পরে তাহারা পড়িতে থাকিলে দন্তদ্বারা তাহাদিগকে গুরুতর বিদ্ধ করিতে থাকিল ॥২৬॥

বিশাল হস্তী সকল বিপক্ষসৈন্যমধ্যে প্রবেশ করিয়া শুণ্ডদ্বারা কতকগুলি পদাতিকে ধরিয়া নিক্ষেপ করিয়া দন্তদ্বারা তাহাদিগকে বিদীর্ণ করিতে লাগিল ॥২৭॥

মহারাজ ! হস্তিগণ দন্তদ্বারা গাত্র বিদারণ এবং শুণ্ডদ্বারা বার বার নিক্ষেপ করিয়া ব্যজনের ন্যায় ঘূর্ণনপূর্ব্বক অপর পদাতিদিগকে নিহত করিতে লাগিল ॥২৮॥

নরনাথ ! সেই সেই রণস্থলে অগ্রবর্ত্তী পদাতিরা অন্য হস্তিগণের শরীর অত্যন্ত বিদ্ধ করিতে থাকিল ॥২৯॥

কোন স্থানে পদাতিরা প্রাস, তোমর ও শক্তিদ্বারা অপর হস্তিগণের দন্তদ্বয়ের মধ্য স্থানে, কুম্ভদেশে ও দন্তবেষ্টনের উপরে পীড়ন করিতে লাগিল ॥৩০॥

সহসা সাদিনস্তত্র তোমরেণ মহামৃধে।
ভুমাবমৃদ্নন্ বেগেন সবর্ম্মাণং পদাতিনম্ ॥৩২॥
তথা সাবরণান্ কাংশ্চিত্তত্র তত্র বিশাংপতে!।
রথান্ নাগাঃ সমাসাদ্য পরিগৃহ্য চ মারিষ! ॥৩৩॥
ব্যক্ষিপন্ সহসা তত্র ঘোররূপে ভয়ানকে।
নারাচৈর্নিহতশ্চাপি নিপপাত মহাগজঃ ॥৩৪॥
পর্ব্বতস্যেব শিখরং বজ্রভগ্নং মহীতলে।
যোধা যোধান্ সমাসাদ্য মুষ্টিভির্ব্যহনন্ যুধি ॥৩৫॥ (বিশেষকম্)
কেশেষ্বন্যোন্যমাক্ষিপ্য চিক্ষিপুর্বিভিদুশ্চ হ।
উদ্যম্য চ ভুজানন্যে নিক্ষিপ্য চ মহীতলে ॥৩৬॥
পদা চোরঃ সমাক্রম্য স্ফুরন্তোঽপাহরন্ শিরঃ।
মৃতমন্যো মহারাজ! পদ্ভ্যাং তাড়িতবাংস্তদা ॥৩৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

সহসেতি। সাদিনো গজারোহিণঃ। অমৃদ্নন্ প্রাহরন্ ॥৩২॥

তথেতি। পরিগৃহ্য শুণ্ডাভিঃ। নিহতো রথিভিঃ। ব্যহনন্ ব্যঘ্নন্ ॥৩৩—৩৫॥

কেশেষ্বিতি। আক্ষিপ্য আকৃষ্য, বিভিদুঃ শূলাদিনা বিদারয়ামাসুঃ। উদ্যম্য উত্তোল্য, ভুজান্ ধৃত্বা। উরো বক্ষঃ, স্ফুরন্তঃ স্পন্দমানাঃ, অপাহরন্ অচ্ছিন্দন্ ॥৩৬—৩৭॥

পার্শ্ববর্ত্তী রথারোহী ও অশ্বারোহীরা নানাকৌশলে অভিভূত করিয়া অতিদারুণ অস্ত্রে বিদীর্ণ করিলে, কতকগুলি হস্তী ভূতলে পতিত হইল ॥৩১॥

সেই মহাযুদ্ধে গজারোহীরা হঠাৎ তোমরদ্বারা কোন বর্ম্মাবৃতদেহ পদাতিকে ভূতলে মর্দ্দন করিল ॥৩২॥

মাননীয় নরনাথ! সেই ভয়ঙ্কর যুদ্ধে হস্তিগণ উপস্থিত হইয়া শুণ্ডদ্বারা আবরণের সহিত কতকগুলি রথকে ধরিয়া বেগে নিক্ষেপ করিল; আবার রথীরাও নারাচদ্বারা আঘাত করিলে, বজ্রভগ্ন পর্ব্বতশৃঙ্গের ন্যায় কোন মহাহস্তীও ভূতলে নিপতিত হইল। আবার যোদ্ধারা অন্য যোদ্ধাদিগকে পাইয়া মুষ্টিদ্বারা আঘাত করিতে লাগিল ॥৩৩—৩৫॥

মহারাজ! কোন স্থানে সৈন্যেরা পরস্পর কেশাকর্ষণ করিয়া নিক্ষেপ করিতে লাগিল এবং অস্ত্রদ্বারা বিদারণ করিতে থাকিল; অপর যোদ্ধারা অন্যান্যের বাহু-ধারণপূর্ব্বক উত্তোলন, ভূতলে নিক্ষেপ ও চরণদ্বারা বক্ষ আক্রমণ করিয়া স্পন্দিত-

(৩২) সরথং সাদিনং তত্র মত্তাঃ কোপান্মহাগজাঃ...পি, সহয়াঃ সাদিনস্তত্র...সো। (৩৫)...ন্যহনন্ যুধি—পি। (৩৬)...ভুজৈরন্যে...পি। (৩৭)...স্ফুরতঃ...পি. বা।

পততশ্চাপরো রাজন্ ! বিজহারাসিনা শিরঃ ।
জীবতশ্চ তথৈবান্যঃ শস্ত্রং কায়ে ন্যমজ্জয়ৎ ॥৩৮॥
মুষ্টিযুদ্ধং মহচ্চাসীদ্ যোধানাং তত্র ভারত ! ।
তথা কেশগ্রহশ্চোগ্রো বাহুযুদ্ধঞ্চ ভৈরবম্ ॥৩৯॥
সমাসক্তস্য চান্যেন অবিজ্ঞাতস্তথাপরঃ ।
জহার সমরে প্রাণান্ নানাশস্ত্রৈরনেকধা ॥৪০॥
সংসক্তেষু চ যোধেষু বর্ত্তমানে চ সঙ্কুলে ।
কবন্ধান্যুত্থিতানি স্ম শতশোঽথ সহস্রশঃ ॥৪১॥
শোণিতৈঃ সিচ্যমানানি শস্ত্রাণি কবচানি চ ।
মহারাগানুরক্তানি বস্ত্রাণীব চকাশিরে ॥৪২॥

ভারতকৌমুদী

পতত ইতি। বিজহার বিশেষেণ জহার চিচ্ছেদ। ন্যমজ্জয়ৎ প্রাবেশয়ৎ ॥৩৮॥
মুষ্টীতি। কেশানাং গ্রহো ধারণম্। ভৈরবং ভীষণম্ ॥৩৯॥
সমিতি। সমাসক্তস্য যুদ্ধে ব্যাপৃতস্য, অন্যেন সহ ॥৪০॥
সমিতি। সংসক্তেষু যুদ্ধব্যাপৃতেষু। সঙ্কুলে যুদ্ধে। স্মশব্দঃ পাদপূরণে ॥৪১॥
শোণিতৈরিতি। মহারাগৈঃ কুঙ্কুমাদিভিঃ অনুরক্তানি রঞ্জিতানি ॥৪২॥

দেহে মস্তক ছেদন করিতে লাগিল ; আর অন্য যোদ্ধা মৃত যোদ্ধাকেও পদাঘাত করিতে থাকিল ॥৩৬—৩৭॥

রাজা ! কোন যোদ্ধা পতিত হইতে থাকিলে, অপর যোদ্ধা তরবারিদ্বারা তাহার মস্তক ছেদন করিল এবং অন্য যোদ্ধা জীবিত যোদ্ধার দেহেই অস্ত্রপ্রবেশ করাইয়া দিল ॥৩৮॥

ভরতনন্দন ! তখন যোদ্ধাদের মহামুষ্টিযুদ্ধ, ভীষণ কেশাকর্ষণ এবং ভয়ঙ্কর বাহুযুদ্ধ হইতে লাগিল ॥৩৯॥

কোন যোদ্ধা অন্যের সহিত যুদ্ধে ব্যাপৃত ছিল, এমন সময়ে অপর কেহ অজ্ঞাতভাবে যাইয়া অনেক প্রকারে নানা অস্ত্রের আঘাতে তাহার প্রাণ হরণ করিল ॥৪০॥

এইভাবে যোদ্ধারা যুদ্ধে ব্যাপৃত হইলে এবং সঙ্কুল যুদ্ধ চলিতে থাকিলে, শত শত ও সহস্র সহস্র কবন্ধ উত্থিত হইল ॥৪১॥

রক্তাক্ত অস্ত্র ও কবচগুলি কুঙ্কুমাদিরঞ্জিত বস্ত্রের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৪২॥

(৩৮)···জীবতাঞ্চ তথৈবান্যে শস্ত্রং কায়ে ন্যমজ্জয়ন্—পি। (৪১)···কবন্ধান্যুত্থিতানি স্যুঃ···বর্দ্ধ বা সো। (৪২) লোহিতৈঃ সিচ্যমানানি···পি।

এবমেতন্মহাযুদ্ধং দারুণং শস্ত্রসঙ্কুলম্।
উন্মত্তগঙ্গপ্রতিমং শব্দেনাপূরয়জ্জগৎ ॥৪৩॥
নৈব স্বে ন পরে রাজন্! বিজ্ঞায়ন্তে শরাতুরাঃ।
যোদ্ধব্যমিতি যুধ্যন্তে রাজানো জয়গৃদ্ধিনঃ ॥৪৪॥
স্বান্ স্বে জঘ্নুর্মহারাজ! পরাংশ্চৈব সমাগতান্।
উভয়োঃ সেনয়োর্বীরৈর্ব্যাকুলং সমপদ্যত ॥৪৫॥
রথৈর্ভগ্নৈর্মহারাজ! বারণৈশ্চ নিপাতিতৈঃ।
হয়ৈশ্চ পতিতৈস্তত্র নরৈশ্চ বিনিপাতিতৈঃ ॥৪৬॥
অগম্যরূপা পৃথিবী মাংসশোণিতকর্দ্দমা।
ক্ষণেনাসীন্মহীপাল! ক্ষতজৌঘপ্রবর্ত্তিনী ॥৪৭॥ (যুগ্মকম্)
পাঞ্চালানহনৎ কর্ণস্ত্রিগর্ত্তাংশ্চ ধনঞ্জয়ঃ।
ভীমসেনঃ কুরূন্ রাজন্! হস্ত্যনীকঞ্চ সর্ব্বশঃ ॥৪৮॥

ভারতকৌমুদী

এবমিতি। উন্মত্তা তরঙ্গসঙ্কুলা গঙ্গা যস্মিন্ স্থানে তদুন্মত্তগঙ্গং তৎ প্রতিমা উপমা যস্য তৎ। "রূঢ়ৌ তু নদ্যা" ইত্যব্যয়ীভাবসমাসঃ ॥৪৩॥

নেতি। শরপদং সর্বশস্ত্রোপলক্ষণম্। জয়গৃদ্ধিনো জয়াভিলাষিণঃ ॥৪৪॥

স্বানিতি। ব্যাকুলং বিশৃঙ্খলং যুদ্ধম্, সমপদ্যত প্রাপ্যত ॥৪৫॥

রথৈরিতি। বারণৈর্গজৈঃ। ক্ষতজৌঘপ্রবর্ত্তিনী রক্তপ্রবাহোৎপাদিনী ॥৪৬—৪৭॥

পাঞ্চালানিতি। অহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ। হস্ত্যনীকং হস্তিসৈন্যম্ ॥৪৮॥

এইরূপ এই অস্ত্রসঙ্কুল উন্মত্ত গঙ্গার তুল্য দারুণ মহাযুদ্ধ কোলাহলে জগৎ পূর্ণ করিতে থাকিল ॥৪৩॥

রাজা! অস্ত্রপীড়িত যোদ্ধারা স্বপক্ষ বা পরপক্ষ জানিতে পারে নাই এবং জয়াভিলাষী রাজারা যুদ্ধ করিতে হইবে বলিয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥৪৪॥

মহারাজ! ক্রমে স্বপক্ষ সমাগত পরপক্ষকে এবং স্বপক্ষকেও বধ করিতে লাগিল এবং উভয় পক্ষের বীরেরাই বিশৃঙ্খল যুদ্ধে প্রবৃত্ত হইতে থাকিলেন ॥৪৫॥

মহারাজ! রথ ভগ্ন এবং হস্তী, অশ্ব ও মনুষ্য নিপাতিত হওয়ায়, আর রক্ত ও মাংসে কর্দ্দম হইয়া যাওয়ায় ক্ষণকালমধ্যে সমরভূমি রক্তপ্রবাহযুক্ত ও অগম্য হইয়া গেল ॥৪৬—৪৭॥

রাজা! কর্ণ পাঞ্চালগণকে, অর্জ্জুন ত্রিগর্ত্তদিগকে এবং ভীম কৌরব ও সমস্ত হস্তিসৈন্যকে বধ করিতে লাগিলেন ॥৪৮॥

এবমেষ ক্ষয়ো বৃত্তঃ কুরুপাণ্ডবসেনয়োঃ।
অপরাহ্নে গতে সূর্য্যে কাঙ্ক্ষতাং বিপুলং যশঃ ॥৪৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি সঙ্কুলযুদ্ধে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

— —:*:— —

## ত্রয়োবিংশোঽধ্যায়ঃ।

——:-০-:——

ধৃতরাষ্ট্র উবাচ।
অতিতীব্রাণি দুঃখানি দুঃসহানি বহূনি চ।
ত্বত্তোঽহং সঞ্জয়াশ্রৌষং পুত্রাণাঞ্চৈব সংক্ষয়ম্ ॥১॥
যথা ত্বং মে কথয়সে যথা যুদ্ধঞ্চ বর্ত্ততে।
স সন্তি সূত! কৌরব্যা ইতি মে নিশ্চিতা মতিঃ ॥২॥

---

ভারতকৌমুদী

এবমিতি। বৃত্তো জাতঃ। কাঙ্ক্ষতাং বীরাণাং ক্ষয় ইতি সম্বন্ধঃ ॥৪৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

অতীতি। দুঃখানি দুঃখজনকবৃত্তান্তান্। ত্বত্তস্তব সকাশাৎ ॥১॥

যথেতি। সূত! সূতবংশীয়!। নিশ্চিতা মতিঃ ক্রমিকক্ষয়দর্শনাদিতি ভাবঃ ॥২॥

---

সূর্য্য অপরাহ্ণকালে গমন করিলে, এইভাবে কুরুসৈন্য ও পাণ্ডবসৈন্যবর্ত্তী বিপুল যশের অভিলাষী বীরগণের এইরূপ ক্ষয় হইতে লাগিল' ॥৪৯॥

——:-০-:——

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! আমি তোমার নিকট অতিতীব্র ও দুঃসহ বহুতর দুঃখজনক বৃত্তান্ত এবং পুত্রগণের বিনাশের সংবাদ শুনিয়াছি ॥১॥

সূত! তুমি যেরূপ বলিতেছ এবং যেরূপ যুদ্ধ চলিতেছে, তাহাতে আমার এইরূপ নিশ্চিত ধারণা হইতেছে যে, কৌরবেরা নাই ॥২॥

---

* '...অষ্টাবিংশতিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ সো, '...একোনত্রিংশোঽধ্যায়ঃ' বা।
(২)...ইতি মে নৈষ্ঠিকী মতিঃ—পি।

দুর্য্যোধনশ্চ বিরথঃ কৃতস্তত্র মহারণে।
ধর্ম্মপুত্রঃ কথং চক্রে তস্য বা নৃপতিঃ কথম্ ॥৩॥
অপরাহ্নে কথং যুদ্ধমভবল্লোমহর্ষণম্।
তন্মমাচক্ষ্ব তত্ত্বেন কুশলো হ্যসি সঞ্জয়! ॥৪॥

সঞ্জয় উবাচ।

সংসক্তেষু চ সৈন্যেষু যুধ্যমানেষু ভাগশঃ।
রথমন্যং সমাস্থায় পুত্রস্তব বিশাংপতে! ॥৫॥
ক্রোধেন মহতা যুক্তঃ সবিষো ভুজগো যথা।
দুর্য্যোধনস্তু দৃষ্ট্বা বৈ ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্ ॥৬॥
প্রোবাচ সূতং ত্বরিতো যাহি যাহীতি ভারত!।
তত্র মাং প্রাপয় ক্ষিপ্রং সারথে! যত্র পাণ্ডবঃ ॥৭॥
ধ্রিয়মাণাতপত্রেণ রাজা রাজতি দংশিতঃ।
স সূতশ্চোদিতো রাজ্ঞা রাজ্ঞঃ স্যন্দনমুত্তমম্ ॥৮॥
যুধিষ্ঠিরস্যাভিমুখং প্রেষয়ামাস সংযুগে।
ততো যুধিষ্ঠিরঃ ক্রুদ্ধঃ প্রভিন্ন ইব কুঞ্জরঃ ॥৯॥

ভারতকৌমুদী

দুরিতি। কৃতো যুধিষ্ঠিরেণ। কথং কীদৃশং কার্য্যম্। নৃপতির্দুর্য্যোধনঃ ॥৩॥
অপেতি। লোমহর্ষণমিতি সম্ভাবনয়োক্তম্। কুশলো বৃত্তান্তাভিধানে নিপুণঃ ॥৪॥
সমিতি। সংসক্তেষু পরস্পরং মিলিতেষু। ভাগশো ভাগে ভাগে। পুত্রো দুর্য্যোধনঃ। সবিষ ইত্যনেন নির্বিষডুণ্ডুভাদিব্যাবৃত্তিঃ। তৎক্রোধস্য নিষ্ফলত্বাদিদং বিশেষণম্। সূতং সারথিম্। ধ্রিয়মাণং ভৃত্যেন মস্তকোপরি ধার্য্যমাণং যদাতপত্রং ছত্রং তেন, রাজা যুধিষ্ঠিরঃ,

সে যাহা হউক, যুধিষ্ঠির সেই মহাযুদ্ধে দুর্য্যোধনকে রথবিহীন করিয়াছিলেন। তাহার পর যুধিষ্ঠিরই বা দুর্য্যোধনের সম্বন্ধে কিরূপ কার্য্য করিলেন? দুর্য্যোধনই বা তাঁহার বিষয়ে কীদৃশ কর্ম্ম করিয়াছেন? ॥৩॥

সঞ্জয়! তুমি বলিতে বড়ই নিপুণ। সুতরাং তুমি যথার্থরূপে আমার নিকট বল যে, সেই অপরাহ্নে কিরূপ লোমহর্ষণ যুদ্ধ হইয়াছিল' ॥৪॥

সঞ্জয় বলিলেন—'নরনাথ! সেই অপরাহ্নে উভয়পক্ষের সৈন্যেরা মিলিত হইয়া ভাগে ভাগে যুদ্ধ করিতে লাগিলে, আপনার পুত্র দুর্য্যোধন বিষধর সর্পের ন্যায়

(৩)···কৃতস্তত্র মহারথঃ···বা সো,···তস্মিন্ বা নৃপতিঃ কথম্—পি। (৬)···মহতাবিষ্টঃ··· ধর্ম্মপুত্রম্···পি। (৮) ধ্রিয়মাণেন চ্ছত্রেণ ররাজাতীব দংশিতঃ···পি।

সারথিং চোদয়ামাস যাহি যত্র সুযোধনঃ।
তৌ সমাজগ্মতুর্বীরৌ ভ্রাতরৌ রথসত্তমৌ ॥১০॥ (কুলকম্)
সমেত্য চ মহাবীর্য্যৌ সংরব্ধৌ যুদ্ধদুর্ম্মদৌ।
ততক্ষতুর্মহেষ্বাসৌ শরৈরন্যোন্যমাহবে ॥১১॥
ততো দুর্য্যোধনো রাজা ধর্ম্মশীলস্য মারিষ!।
শিলাশিতেন ভল্লেন ধনুশ্চিচ্ছেদ সংযুগে ॥১২॥
তন্নামৃষ্যত সংক্রুদ্ধো হ্রবমানং যুধিষ্ঠিরঃ।
অপবিধ্য ধনুশ্ছিন্নং ক্রোধসংরক্তলোচনঃ ॥১৩॥
অন্যৎ কার্ম্মুকমাদায় ধর্ম্মপুত্রশ্চমূমুখে।
দুর্য্যোধনস্য চিচ্ছেদ ধ্বজং কার্ম্মুকমেব চ ॥১৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

দংশিতঃ সন্নদ্ধঃ। চোদিতঃ প্রেরিতঃ, রাজ্ঞা দুর্য্যোধনেন, রাজ্ঞো দুর্য্যোধনস্য, স্যন্দনং রথম্। প্রভিন্নো মদস্রাবী। চোদয়ামাস প্রেরয়ামাস। সমাজগ্মতুর্মিলিতৌ বভূবতুঃ ॥৫—১০॥

সমেত্যেতি। সমেত্য মিলিত্বা, সংরব্ধৌ ক্রুদ্ধৌ। ততক্ষতুঃ প্রজহ্রতুঃ ॥১১॥

তত ইতি। ধর্ম্মশীলস্য যুধিষ্ঠিরস্য। শিলায়াং শিতেন ঘর্ষণাদিনা সুধারীকৃতেন ॥১২॥

তদিতি। নামৃষ্যত নাসহত। অপবিধ্য নিক্ষিপ্য। চমূমুখে সেনাগ্রে স্থিতস্য ॥১৩—১৪॥

অত্যন্তক্রুদ্ধ হইয়া অন্য রথে আরোহণ করিয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে দেখিয়া সারথিকে বলিলেন—'সারথি! যাও যাও। যে স্থানে যুদ্ধসজ্জায় সজ্জিত পাণ্ডুনন্দন যুধিষ্ঠির উপরি ধৃত রাজচ্ছত্রদ্বারা শোভা পাইতেছেন, সত্বর সেই স্থানে আমাকে লইয়া যাও'। ভরতনন্দন! দুর্য্যোধন এইরূপ আদেশ করিলে, সারথি তাঁহার উত্তম রথখানাকে যুধিষ্ঠিরের অভিমুখে লইয়া গেল। তাহার পর যুধিষ্ঠির মদস্রাবী হস্তীর ন্যায় ক্রুদ্ধ হইয়া সারথিকে আদেশ করিলেন—'দুর্য্যোধন যেখানে রহিয়াছেন, সেইখানে যাও'। তৎপরে বীর ও রথিশ্রেষ্ঠ দুই ভ্রাতা মিলিত হইলেন ॥৫—১০॥

তখন মহাবল, মহাধনুর্দ্ধর, যুদ্ধদুর্দ্ধর্ষ ও ক্রুদ্ধ যুধিষ্ঠির এবং দুর্য্যোধন বাণদ্বারা যুদ্ধে পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥১১॥

মাননীয় রাজা! তাহার পর রাজা দুর্য্যোধন একটা শিলাশাণিত ভল্লদ্বারা ধর্ম্মশীল যুধিষ্ঠিরের ধনু ছেদন করিলেন ॥১২॥

কিন্তু ক্রুদ্ধ যুধিষ্ঠির সে অপমান সহ্য করিলেন না; তিনি সেই ছিন্ন ধনু ত্যাগ করিয়া ক্রোধে আরক্তনয়ন হইয়া অন্য ধনু লইয়া সৈন্যসম্মুখস্থিত দুর্য্যোধনের ধ্বজ ও ধনু কাটিয়া ফেলিলেন ॥১৩—১৪॥

(১২)···ধর্ম্মরাজস্য মারিষ!···পি।

অথান্যদ্ধনুরাদায় প্রত্যবিধ্যত পাণ্ডবম্।
তাবন্যোন্যং সুসংরব্ধৌ শস্ত্রবর্ষাণ্যমুঞ্চতাম্ ॥১৫॥
সিংহাবিব সুসংরব্ধৌ পরস্পরজিগীষয়া।
জঘ্নতুস্তৌ রণেঽন্যোন্যং নর্দ্দমানৌ বৃষাবিব ॥১৬॥
অন্তরং মার্গমাণৌ চ চেরতুস্তৌ মহারথৌ।
ততঃ পূর্ণায়তোৎসৃষ্টৈঃ শরৈস্তৌ তু কৃতব্রণৌ ॥১৭॥
বিরেজতুর্ম্মহারাজ! কিংশুকাবিব পুষ্পিতৌ।
ততো রাজন্! প্রতিভয়ান্ সিংহনাদান্ মুহুর্মুহুঃ ॥১৮॥
তলয়োশ্চ তথা শব্দান্ ধনুষোশ্চ মহাহবে।
শঙ্খশব্দবরাংশ্চৈব চক্রতুস্তৌ নরেশ্বরৌ ॥১৯॥ (বিশেষকম্)
অন্যোন্যং তৌ মহারাজ! পীড়য়াঞ্চক্রতুর্ভৃশম্।
ততো যুধিষ্ঠিরো রাজা পুত্ত্রং তব শরৈস্ত্রিভিঃ ॥২০॥

ভারতকৌমুদী

অথেতি। প্রত্যবিধ্যত দুর্য্যোধন ইত্যর্থঃ, পাণ্ডবং যুধিষ্ঠিরম্। সুসংরব্ধৌ অতীবক্রুদ্ধৌ ॥১৫॥
তাবিতি। জঘ্নতুঃ প্রজহ্রতুঃ। নর্দ্দমানৌ গর্জন্তৌ ॥১৬॥
অন্তরমিতি। অন্তরং প্রহারাবকাশম্, মার্গমাণৌ অন্বিষ্যন্তৌ। পূর্ণমায়তেনাকৃষ্টেন স্বস্বধনুষা উৎসৃষ্টৈঃ ক্ষিপ্তৈঃ। প্রতিভয়ান্ ভয়ঙ্করান্। তলয়োর্হস্তাবাপয়োঃ ॥১৭—১৯॥

তদনন্তর দুর্য্যোধন অন্য ধনু গ্রহণ করিয়া যুধিষ্ঠিরকে প্রতিবিদ্ধ করিলেন। পরে তাঁহারা অত্যন্ত ক্রুদ্ধ হইয়া পরস্পর অস্ত্রবর্ষণ করিতে লাগিলেন ॥১৫॥

ক্রমে তাঁহারা দুইটা সিংহের ন্যায় অত্যন্ত ক্রুদ্ধ হইয়া এবং পরস্পর জিগীষাবশতঃ দুইটা বৃষের তুল্য গর্জন করিতে থাকিয়া পরস্পর আঘাত করিতে থাকিলেন ॥১৬॥

পরে সেই মহারথেরা দুই জন প্রহারের অবকাশ অন্বেষণ করিতে থাকিয়া বিচরণ করিতে লাগিলেন। মহারাজ! তাহার পর তাঁহারা দুই জনই ধনু দুইখানা পূর্ণ আকর্ষণ করিয়া নিক্ষিপ্ত বাণদ্বারা ক্ষতবিক্ষতদেহ হইয়া পুষ্পিত দুইটা কিংশুক-বৃক্ষের ন্যায় শোভা পাইতে থাকিলেন। রাজা! তদনন্তর সেই রাজারা দুই জন মুহুর্মুহু ভয়ঙ্কর সিংহনাদ, হস্তাবরণ ও ধনুর শব্দ এবং বিশাল শঙ্খধ্বনি করিতে লাগিলেন ॥১৭—১৯॥

(১৫)…তাবন্যোন্যং ভৃশং ক্রুদ্ধৌ…পি,…সুসংক্রুদ্ধৌ…সো বা। (১৬)…যতমানৌ জিগীষয়া পি। (১৮) ততঃ শব্দো মহানাসীৎ সিংহনাদো মুহুর্মুহুঃ…পি, ততো রাজন্! বিমুঞ্চন্তৌ সিংহনাদান্ মুহুর্মুহুঃ…সো বা।

আজঘানোরসি ক্রুদ্ধো বজ্রবেগৈর্দুরাসদৈঃ।
প্রতিবিব্যাধ তং তূর্ণং তব পুত্রো মহীপতিম্ ॥২১॥
পঞ্চভির্নিশিতৈর্বাণৈঃ স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ।
ততো দুর্য্যোধনো রাজা শক্তিং চিক্ষেপ ভারত! ॥২২॥
সর্বপারশবীং তীক্ষ্ণাং মহোল্কাপ্রতিমাং তদা।
তামাপতন্তীং সহসা ধর্ম্মরাজঃ শিতৈঃ শরৈঃ ॥২৩॥
ত্রিভিশ্চিচ্ছেদ সহসা তঞ্চ বিব্যাধ পঞ্চভিঃ।
নিপপাত ততঃ সাথ স্বর্ণদণ্ডা মহাস্বনা ॥২৪॥ (কুলকম্)
নিপতন্তী মহোল্কেব ব্যরাজচ্ছিখিসন্নিভা।
শক্তিং বিনিহতাং দৃষ্ট্বা পুত্রস্তব বিশাংপতে! ॥২৫॥

ভারতকৌমুদী

অন্যোন্যমিতি। পুত্রং দুর্য্যোধনম্। উরসি বক্ষসি। নিশিতৈঃ সুধারীকৃতৈঃ, শিলাশিতৈঃ শিলাসু ঘর্ষণাদিনা তনূকৃতৈঃ পরিষ্কৃতসর্বাবয়বৈরিত্যর্থঃ। অতএব ন পুনরুক্তিঃ। সর্বেষ্ববয়বেষু পারশবীং লৌহময়ীম্। তং দুর্য্যোধনঞ্চ, পঞ্চভিঃ শরৈঃ ॥২০—২৪॥

ভারতভাবদীপঃ

অতীতি ॥১—২॥ বিরথঃ কৃত ইত্যুক্তম্, তত্র যুদ্ধে ধর্ম্মপুত্রঃ কথং তং বিরথং চক্রে তস্য তঞ্চ নৃপতির্দুর্য্যোধনঃ কথমযুধ্যতেতি শেষঃ ॥৩—১২॥ অপবিধ্য ত্যক্ত্বা ॥১৩—২১॥ সর্ব্বপারশবীং সর্ব্ববিনাশিনীম্, গৌরাদিঃ। "তিরস্কারবিনাশে চ পুংসি পারশবঃ পুমা"নিতি মেদিনী ॥২৩—৩৬॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥২৩॥

মহারাজ! ক্রমে তাঁহারা পরস্পর গুরুতর পীড়ন করিতে থাকিলেন। তৎপরে রাজা যুধিষ্ঠির ক্রুদ্ধ হইয়া বজ্রের ন্যায় বেগবান্ ও দুর্দ্ধর্ষ তিনটা বাণদ্বারা আপনার পুত্রের বক্ষস্থলে আঘাত করিলেন। তখন আপনার পুত্র দুর্য্যোধনও স্বর্ণপুঙ্খ, সুধার ও শিলাপরিষ্কৃত পাঁচটা বাণদ্বারা সত্বর যুধিষ্ঠিরকে প্রতিবিদ্ধ করিলেন। ভরতনন্দন! তাহার পর আবার রাজা দুর্য্যোধন তখনই লৌহময়, তীক্ষ্ণ ও বিশাল উল্কাতুল্য একটা শক্তি নিক্ষেপ করিলেন। সেই শক্তিটা আসিতে লাগিলে, যুধিষ্ঠির তৎক্ষণাৎ তিনটা সুধার বাণে সেটাকে ছেদন করিলেন এবং সত্বর পাঁচটা বাণে দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন। তদনন্তর স্বর্ণদণ্ডা ও বিশালশব্দা সেই শক্তিটা নিপতিত হইল ॥২০—২৪॥

(২১)···মহীপতিঃ—বঙ্গ বর্দ্ধ বা সো। (২৫)···ব্যরাজৎ সূর্য্যসন্নিভা···পি।

নবভির্নিশিতৈস্তীক্ষ্ণৈর্নিজঘান যুধিষ্ঠিরম্।
সোঽতিবিদ্ধো বলবতা শত্রুণা শত্রুতাপনঃ ॥২৬॥
দুর্য্যোধনং সমুদ্দিশ্য বাণং জগ্রাহ সত্বরঃ।
সমাধত্ত চ তং বাণং ধনুর্ম্মধ্যে মহাবলঃ ॥২৭॥ (বিশেষকম্)
চিক্ষেপ চ মহারাজ! ততঃ ক্রুদ্ধঃ পরাক্রমী।
স তু বাণঃ সমাসাদ্য তব পুত্রং মহারথম্ ॥২৮॥
ব্যামোহয়ত রাজানং ধরণীঞ্চ জগাম হ।
ততো দুর্য্যোধনঃ ক্রুদ্ধো গদামুদ্যম্য বেগিতঃ ॥২৯॥
বিধিৎসুঃ কলহস্যান্তং ধর্ম্মরাজমুপাদ্রবৎ।
তমুদ্যতগদং দৃষ্ট্বা দণ্ডহস্তমিবান্তকম্ ॥৩০॥
ধর্ম্মরাজো মহাশক্তিং প্রাহিণোত্তব সূনবে।
দীপ্যমানাং মহাবেগাং মহোল্কাং জ্বলিতামিব ॥৩১॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

নিপতন্তীতি। শিখিসন্নিভা অগ্নিতুল্যা। নবভির্বাণৈঃ। সমাধত্তাস্থাপয়ৎ ॥২৫—২৭॥

চিক্ষেপেতি। পরাক্রমী যুধিষ্ঠিরঃ। ব্যামোহয়ত মূর্চ্ছিতপ্রায়মকরোৎ। বিধিৎসুর্যুধিষ্ঠির-বধেনৈব বিধাতুমিচ্ছুঃ, তদানীং রাজ্ঞো বধেনৈব যুদ্ধনিবৃত্তের্ব্যবহারসিদ্ধত্বাদিতি ভাবঃ। উপাদ্রবদভ্যধাবৎ। প্রাহিণোৎ ন্যক্ষিপৎ, সূনবে পুত্রায়। দীপ্যমানাং তেজসা ॥২৮—৩১॥

সেই শক্তিটা নিপতিত হইতে থাকিয়া বিশাল উল্কা ও অগ্নিশিখার ন্যায় প্রকাশ পাইয়াছিল। নরনাথ! সেই শক্তিটাকে প্রতিহত দেখিয়া আপনার পুত্র দুর্য্যোধন নয়টা শিলাশাণিত তীক্ষ্ণ বাণে যুধিষ্ঠিরকে আঘাত করিলেন। বলবান্ শত্রু অত্যন্ত বিদ্ধ করিলে, মহাবল ও শত্রুতাপন যুধিষ্ঠির দুর্য্যোধনের উদ্দেশে একটা বাণ গ্রহণ করিলেন এবং সে বাণটাকে ধনুর মধ্যস্থানে রাখিলেন ॥২৫—২৭॥

মহারাজ! তাহার পর ক্রুদ্ধ ও পরাক্রমশালী যুধিষ্ঠির সেই বাণটা নিক্ষেপ করিলেন। পরে সেই বাণটা যাইয়া আপনার পুত্র দুর্য্যোধনকে মূর্চ্ছিতপ্রায় করিল এবং ভূতলে পতিত হইল। পরে দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়া কলহের অবসান করিবার ইচ্ছা করিয়া গদা উত্তোলনপূর্ব্বক বেগে যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলেন। তখন দণ্ডহস্ত যমের ন্যায় গদাধারী দুর্য্যোধনকে আসিতে দেখিয়া যুধিষ্ঠির উজ্জ্বল বিশাল উল্কার ন্যায় তেজস্বিনী ও মহাবেগশালিনী একটা মহাশক্তি দুর্য্যোধনের প্রতি নিক্ষেপ করিলেন ॥২৮—৩১॥

(২৮) চিক্ষেপ চ ততো রাজা রাজ্ঞঃ ক্রুদ্ধঃ পরাক্রমী⋯পি। (৩০)⋯তমালোক্যোদ্যত-গদম্⋯পি।

রথস্থঃ স তয়া বিদ্ধো মর্ম্ম ভিত্ত্বা স্তনান্তরে।
ভৃশং সংবিগ্নহৃদয়ঃ পপাত চ মুমোহ চ ॥৩২॥
ভীমস্তমাহ চ ততঃ প্রতিজ্ঞামনুচিন্তয়ন্।
নায়ং বধ্যস্তব নৃপ ইত্যুক্তঃ সংন্যবর্ত্তত ॥৩৩॥
ততস্ত্বরিতমাগম্য কৃতবর্ম্মা তবাত্মজম্।
প্রত্যপদ্যত রাজানং নিমগ্নং ব্যসনার্ণবে ॥৩৪॥
গদামাদায় ভীমোহপি হেমপট্টপরিষ্কৃতাম্।
অভিদুদ্রাব বেগেন কৃতবর্ম্মাণমাহবে ॥৩৫॥
এবং তদভবদ্‌যুদ্ধং ত্বদীয়ানাং পরৈঃ সহ।
অপরাহ্নে মহারাজ! কাঙ্ক্ষতাং বিজয়ং যুধি ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি সঙ্কুলযুদ্ধে ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

রথস্থ ইতি। স দুর্য্যোধনঃ। সংবিগ্নহৃদয়ঃ অস্থিরচিত্তঃ ॥৩২॥

ভীম ইতি। প্রতিজ্ঞাং 'ধার্ত্তরাষ্ট্রান্ হনিষ্যামি' ইত্যেবংরূপাম্ ॥৩৩॥

তত ইতি। প্রত্যপদ্যত প্রাপ্নোৎ। ব্যসনার্ণবে বিপৎসাগরে ॥৩৪॥

গদামিতি। হেমপট্টেন পরিষ্কৃতাং শোভিতাম্। অভিদুদ্রাব অভিদধাব ॥৩৫॥

এবমিতি। যুধি বিজয়ং কাঙ্ক্ষতাং ত্বদীয়ানামিতি সম্বন্ধঃ ॥৩৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥০॥

সেই শক্তিটা আসিয়া রথস্থিত দুর্য্যোধনের হৃদয় ভেদ করিল; তখন তিনি অত্যন্ত অস্থির হইয়া পতিত ও মূর্চ্ছিত হইলেন ॥৩২॥

তখন ভীমসেন নিজের প্রতিজ্ঞা স্মরণ করিয়া যুধিষ্ঠিরকে বলিলেন—'মহারাজ! এ আপনার বধ্য নহে'। ভীমসেন এইরূপ বলিলে, যুধিষ্ঠির নিবৃত্তি পাইলেন ॥৩৩॥

তাহার পর কৃতবর্ম্মা সত্বর আসিয়া বিপৎসাগরে নিমগ্ন আপনার পুত্র দুর্য্যোধনের সাহায্যে প্রবৃত্ত হইলেন ॥৩৪॥

ওদিকে ভীমসেনও স্বর্ণপট্টভূষিত গদা লইয়া যুদ্ধে বেগে কৃতবর্ম্মার দিকে ধাবিত হইলেন ॥৩৫॥

মহারাজ! এইভাবে অপরাহ্নকালে বিপক্ষগণের সহিত জয়াভিলাষী আপনার পক্ষীয় বীরগণের যুদ্ধ হইতে লাগিল' ॥৩৬॥

(৩৫) ভীমোহপি মহতীং গৃহ্য গদাং হেমপরিষ্কৃতাম্··· পি। * '···উনত্রিংশত্তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ সো, '···ত্রিংশোঽধ্যায়ঃ' বা।

# চতুর্বিংশোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

ততঃ কর্ণং পুরস্কৃত্য ত্বদীয়া যুদ্ধদুর্ম্মদাঃ।
পুনরাবৃত্য সংগ্রামং চক্রুর্দেবাসুরোপমম্ ॥১॥

দ্বিরদ-নর-রথাশ্ব-শঙ্খ-শব্দৈঃ পরিহৃষিতা বিবিধৈশ্চ শস্ত্রপাতৈঃ।
দ্বিরদ-রথ-পদাতি-সাদি-সংঘাঃ পরিকুপিতাভিমুখাঃ প্রজহ্নিরে তে ॥২॥

শিত-পরশ্বধ-সাসি-পট্টিশৈরিষুভিরনেকবিধৈশ্চ সাদিতাঃ।
দ্বিরদ-রথ-হয়া মহাহবে বরপুরুষৈঃ পুরুষাশ্চ বাহনৈঃ ॥৩॥

কমল-দিনকরেন্দু-সন্নিভৈঃ সিতদশনৈঃ সুমুখাক্ষিনাসিকৈঃ।
রুচির-মুকুট-কুণ্ডলৈর্মহী পুরুষশিরোভিরাস্তৃতা বভৌ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য। দেবাসুরোপমং দেবাসুরযুদ্ধতুল্যম্ ॥১॥

দ্বিরদেতি। দ্বিরদা গজাঃ। পরিহৃষিতা অতীবোৎসাহিতাঃ। সাদিনো গজাশ্বারোহিণঃ। পরিকুপিতাশ্চ তে অভিমুখাশ্চেতি তে, প্রজহ্নিরে পরস্পরং জঘ্নুঃ ॥২॥

শিতেতি। বরপুরুষৈঃ কর্ত্তৃভিঃ, শিতাঃ সুধারা যে পরশ্বধাঃ পরশবঃ সাসয়ঃ অসিসহিতাঃ পট্টিশাশ্চ তৈঃ, অনেকবিধৈরিষুভির্বাণৈশ্চ, বাহনৈর্গজাদিভিশ্চ করণৈঃ, মহাহবে তত্র মহাযুদ্ধে, দ্বিরদরথহয়াঃ পুরুষাশ্চ, সাদিতা নিহতাঃ ॥৩॥

কমলেতি। মহী সা সমরভূমিঃ, কমলানি পদ্মানি দিনকরঃ সূর্য্য ইন্দুশ্চন্দ্রশ্চ তৎসন্নিভৈঃ,

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর আপনার পক্ষের যুদ্ধদুর্দ্ধর্ষ বীরেরা কর্ণকে অগ্রবর্ত্তী করিয়া পুনরায় ফিরিয়া আসিয়া দেবাসুরের যুদ্ধের তুল্য যুদ্ধ করিতে লাগিলেন ॥১॥

ক্রমে উভয় পক্ষেরই হস্তী, অশ্ব ও রথারোহীরা এবং পদাতিরা হস্তী, অশ্ব, রথ, পদাতি ও শঙ্খের শব্দে, আর নানাবিধ অস্ত্রপাতে অত্যন্ত উৎসাহী, ক্রুদ্ধ ও অভিমুখবর্ত্তী হইয়া পরস্পর সংহার করিতে লাগিল ॥২॥

প্রধান যোদ্ধারা সুধার পরশু, তরবারি, পট্টিশ ও নানাবিধ বাণ এবং বাহনদ্বারা মহাযুদ্ধে হস্তী, অশ্ব, রথ ও মনুষ্যগণকে বধ করিলেন ॥৩॥

(৩)···অনেকবিধৈশ্চ সূদিতাঃ···বা সো,···পুরুষাশ্ববাহনৈঃ—পি বা সো।

পরিঘ-মুষল-শক্তি-তোমরৈর্নখর-ভুষুণ্ডি-গদাশতৈর্হতাঃ।
দ্বিরদ-নর-হয়াঃ সহস্রশো রুধিরনদীপ্রবহাস্তদাভবন্ ॥৫॥
প্রহৃত-রথ-নরাশ্ব-কুঞ্জরং প্রতিভয়দর্শনমুল্বণব্রণম্।
তদহিতহতমাবভৌ বলং পিতৃপতিরাষ্ট্রমিব প্রজাক্ষয়ে ॥৬॥
অথ তব নরদেব! সৈনিকাস্তব চ সুতাঃ সুরসূনুসন্নিভাঃ।
অমিতবলপুরঃসরা রণে কুরুবৃষভাঃ শিনিপুত্রমভ্যয়ুঃ ॥৭॥
তদতিরুচিরভীমমাবভৌ পুরুষবরাশ্ব-রথ-দ্বিপাকুলম্।
লবণজলসমুদ্ধতস্বনং বলমসুরাসুরসৈন্যসন্নিভম্ ॥৮॥

ভারতকৌমুদী

সিতাঃ শুভ্রা দশনা দন্তা যেষাং তৈঃ, শোভনা মুখাক্ষিনাসিকা যেষাং তৈঃ, রুচিরাণি মুকুটানি কুণ্ডলানি চ যেষাং তৈশ্চ, পুরুষশিরোভিঃ, আস্তৃতা আচ্ছাদিতা সতী বভৌ ॥৪॥

পরিঘেতি। সহস্রশো দ্বিরদনরহয়া হতাঃ। রুধিরনদীনাং প্রবহাঃ প্রবাহাঃ ॥৫॥

প্রহৃতেতি। প্রহৃতা রথা নরা অশ্বাঃ কুঞ্জরাশ্চ যস্মিন্ তৎ, প্রতিভয়ং ভয়ঙ্করং দর্শনং যস্য তৎ,, উল্বণা উৎকটা ব্রণাঃ ক্ষতানি যস্য তচ্চ, তৎ বলং সৈন্যম্, অহিতৈঃ শত্রুভির্হতং সৎ, প্রজাক্ষয়ে লোকক্ষয়কালে, পিতৃপতিরাষ্ট্রং যমরাজ্যমিব আবভৌ ॥৬॥

অথেতি। হে নরদেব! রাজন্! তব সৈনিকাঃ, সুরসূনুসন্নিভা দেবপুত্রতুল্যাঃ, তব সুতাশ্চ, অমিতবলস্য অসংখ্যসৈন্যস্য পুরঃসরা অগ্রবর্ত্তিনঃ, কুরুবৃষভাঃ কৌরবশ্রেষ্ঠাশ্চ, রণে, শিনিপুত্রং শিনিপুত্রজাতং সাত্যকিম্, অভ্যয়ুঃ অভ্যগচ্ছন্ ॥৭॥

তখন সমরভূমি মানুষের মস্তকে আবৃত হইয়া অদ্ভুত শোভা ধারণ করিল। সে মুখগুলি—পদ্ম, সূর্য্য ও চন্দ্রের তুল্য ছিল এবং সেগুলির দন্ত সকল শুভ্রবর্ণ ছিল, আর সে মস্তকগুলির মুখ, নয়ন ও নাসিকা সুন্দর ছিল এবং মুকুট ও কুণ্ডল থাকায় সেগুলিকে সুন্দর দেখাইতেছিল ॥৪॥

শত শত পরিঘ, মুষল, শক্তি, তোমর, নখর, ভুষুণ্ডি ও গদার আঘাতে সহস্র সহস্র হস্তী, অশ্ব ও মনুষ্য নিহত হওয়ায় তখন রক্তনদীর প্রবাহ বহিতে লাগিল ॥৫॥

ক্রমে উভয় সৈন্যেরই হস্তী, অশ্ব, রথ ও পদাতি সকল প্রহৃত হইতে লাগিল, তাহাতে তাহাদের গুরুতর ক্ষত হইতে থাকিল; সুতরাং তাহার দর্শনও ভয়ঙ্কর হইল। অতএব সেই দুইটা সৈন্যই শত্রুকর্তৃক নিহত হইতে থাকিয়া মহামারীর সময়ে যমের রাজ্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিল ॥৬॥

রাজা! তাহার পর আপনার সৈন্যেরা, দেবপুত্রতুল্য আপনার পুত্রেরা এবং অসংখ্য সৈন্যের অগ্রবর্ত্তী কৌরবশ্রেষ্ঠেরা যুদ্ধে সাত্যকির দিকে ধাবিত হইলেন ॥৭॥

(৮)···অসুরামরসৈন্যসন্নিভম্—বঙ্গ বর্দ্ধ বা,···অমরাধিপসৈন্যসপ্রভম্—সো।

সুরপতি-সম-বিক্রমস্ততস্ত্রিদশবরাবরজোপমং যুধি।
দিনকর-কিরণ-প্রভৈঃ পৃষৎকৈ রবিতনয়োঽভ্যহনচ্ছিনিপ্রবীরম্ ॥৯॥
তমপি সরথবাজিসারথিং শিনিবৃষভো বিবিধৈঃ শরৈস্ত্বরন্।
ভুজগ-বিষ-সম-প্রভৈ রণে পুরুষবরং সমবাস্তৃণোত্তদা ॥১০॥
শিনিবৃষভশরপ্রপীড়িতাস্তব সুহৃদো বসুষেণমভ্যয়ুঃ।
ত্বরিতমতিরথা রথর্ষভং দ্বিরদরথাশ্বপদাতিভিঃ সহ ॥১১॥

ভারতকৌমুদী

তদিতি। অতিরুচিরঞ্চ তৎ ভীমঞ্চেতি অতিরুচিরভীমম্, পুরুষবরৈঃ অশ্বৈঃ রথৈঃ দ্বিপৈর্গজৈশ্চ আকুলং ব্যাপ্তম, লবণং লবণরসং জলং যস্য স লবণজলো লবণসমুদ্রস্তস্যেব সমুদ্ধত উচ্চঃ স্বনঃ শব্দো যস্য তৎ, অসুরাসুরসৈন্যসন্নিভঞ্চ, তদ্বলমুভয়সৈন্যম্ আবভৌ ॥৮॥

সুরেতি। ততঃ, সুরপতিসমবিক্রম ইন্দ্রতুল্যপরাক্রমঃ, রবিতনয়ঃ সূর্য্যপুত্রঃ কর্ণঃ, দিনকরকিরণানামিব প্রভা যেষাং তৈঃ, পৃষৎকৈর্ব্বাণৈঃ, ত্রিদশবর ইন্দ্রস্তস্য অবরজঃ অনুজো বামনরূপী বিষ্ণুরুপমা যস্য তম্, শিনিপ্রবীরং সাত্যকিম্, যুধি অভ্যহনদাহতবান্ ॥৯॥

তমিতি। তদা, শিনিবৃষভঃ সাত্যকিরপি, ত্বরন্ ত্বরমাণঃ সন্, ভুজগবিষাণাং সমা শুভ্রা প্রভা যেষাং তৈঃ, বিবিধৈঃ শরৈঃ, রণে, রথেন বাজিভিঃ সারথিনা চ সহেতি তম্, তং পুরুষবরং কর্ণম্, সমবাস্তৃণোৎ আচ্ছাদয়ৎ ॥১০॥

শিনীতি। শিনিবৃষভস্য শিনিবংশশ্রেষ্ঠস্য সাত্যকেঃ শরৈঃ প্রপীড়িতাঃ, তব সুহৃদো বন্ধুভূতা অতিরথাঃ, দ্বিরদা হস্তিনঃ রথাঃ অশ্বাঃ পদাতয়শ্চ তৈঃ সহ, ত্বরিতম্, বসুষেণং কর্ণম্, অভ্যয়ুঃ আত্মরক্ষার্থমাশিশ্রিয়ুঃ ॥১১॥

---

তৎকালে হস্তী, অশ্ব, রথ ও শ্রেষ্ঠ পদাতিগণে পরিপূর্ণ, দেবাসুরসৈন্যের তুল্য, লবণসমুদ্রের ন্যায় উচ্চকোলাহলকারী এবং অতিসুন্দর অথ চ ভয়ঙ্কর সেই দুইটা সৈন্যই বিশেষ শোভা পাইতে লাগিল ॥৮॥

তদনন্তর ইন্দ্রের তুল্য পরাক্রমশালী কর্ণ সূর্য্যকিরণের ন্যায় উজ্জ্বল বাণসমূহদ্বারা যুদ্ধে বিষ্ণুর তুল্য বিক্রমী সাত্যকিকে আঘাত করিতে থাকিলেন ॥৯॥

তখন সাত্যকিও ত্বরান্বিত হইয়া সর্পবিষের ন্যায় শুভ্রবর্ণ নানাবিধ বাণদ্বারা যুদ্ধে রথ, সারথি ও অশ্বগণের সহিত পুরুষশ্রেষ্ঠ কর্ণকে আবৃত করিয়া ফেলিলেন ॥১০॥

মহারাজ! আপনার অতিরথ বন্ধুবর্গ সাত্যকির বাণে অত্যন্ত পীড়িত হইয়া হস্তী, অশ্ব, রথ ও পদাতির সহিত সত্বর রথিশ্রেষ্ঠ কর্ণের আশ্রয় লইতে চলিলেন ॥১১॥

---

(৯)···রবিতনয়ো হ্যহনচ্ছিনিপ্রবীরম্—পি। (১১)· শিনিবৃষভশরপ্রপীড়িতম্···পি বর্দ্ধ, শিনিবৃষভশরৈর্নিপীড়িতম্···বা।

তদুদধিনিভমাদ্রবদ্বলং ত্বরিততরৈঃ সমভিদ্রুতং পরৈঃ।
দ্রুপদসুতমুখৈস্তদাভবৎ পুরুষরথাশ্বগজক্ষয়ো মহান্ ॥১২॥
অথ পুরুষবরৌ কৃতাহ্নিকৌ ভবমভিপূজ্য যথাবিধি প্রভুম্।
অরিবধকৃতনিশ্চয়ৌ দ্রুতং তব বলমর্জ্জুনকেশবৌ সৃতৌ ॥১৩॥
জলদনিনদনিস্বনং রথং পবনবিধুতপতাককেতনম্।
সিতহয়মুপযান্তমন্তিকং হৃতমনসো দদৃশুস্তদারয়ঃ ॥১৪॥
অথ বিস্ফার্য্য গাণ্ডীবং রথে নৃত্যন্নিবার্জ্জুনঃ।
শরসংবাধমকরোৎ খং দিশঃ প্রদিশস্তদা ॥১৫॥

---

### ভারতকৌমুদী

তদিতি। উদধিনিভং সমুদ্রতুল্যম্, তৎ বলং কৌরবসৈন্যম্, আদ্রবৎ কর্ণং প্রতি গচ্ছৎ সৎ, ত্বরিততরৈঃ, দ্রুপদসুতমুখৈর্ধৃষ্টদ্যুম্নাদিভিঃ, পরৈর্বিপক্ষৈঃ, সমভিদ্রুতম্ অনুসৃতম্; তদা মহান্ পুরুষরথাশ্বগজক্ষয়ঃ অভবৎ ॥১২॥

অথেতি। অথ, পুরুষবরৌ, "অর্দ্ধাস্তময়াৎ সন্ধ্যা ব্যক্তীভূতা ন তারকা যাবৎ" ইতি স্মৃতেঃ পরত্র সূর্য্যাস্তগমনাভিধানাচ্চ কৃতমাহ্নিকং সায়ংসন্ধ্যাদিকং যাভ্যাং তৌ, অর্জ্জুনকেশবৌ যথাবিধি প্রভুং জগন্নিয়ন্তারং ভবং শিবম্ অভিপূজ্য, অরিবধকৃতনিশ্চয়ৌ সন্তৌ দ্রুতং তব বলং সৈন্যম্, সৃতৌ আগতৌ ॥১৩॥

জলদেতি। তদা, অরয়ঃ কুরুপক্ষাঃ, হৃতানি উদ্বেগেনাকৃষ্টানি মনাংসি যেষাং তে তাদৃশাঃ সন্তঃ, জলদনিনদো মেঘধ্বনিরিব নিস্বনো গম্ভীরশব্দো যস্য তম্, পবনেন বায়ুনা বিধূতে চালিতে পতাককেতনে পতাকাধ্বজৌ যস্য তম্, সিতাঃ শুভ্রা হয়া অশ্বা যস্য তঞ্চ, অন্তিকং স্বসমীপম্, উপযান্তমাগচ্ছন্তম্, অর্জ্জুনস্য রথম্, দদৃশুঃ ॥১৪॥

অথেতি। শরৈঃ সংবাধং ব্যাপ্তম্, খমাকাশম্, প্রদিশো বিদিশঃ ॥১৫॥

---

সমুদ্রের তুল্য সেই কৌরবসৈন্য কর্ণের দিকে যাইতে লাগিলে, ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি বিপক্ষেরা অতিত্বরান্বিত হইয়া তাহার পশ্চাৎ ধাবিত হইলেন; তখন হস্তী, অশ্ব, রথ ও পদাতির গুরুতর ক্ষয় হইতে লাগিল ॥১২॥

রাজা! তাহার পর পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন যথাবিধানে সায়ংসন্ধ্যা ও জগদীশ্বর শিবের পূজা করিয়া শত্রুবধে কৃতনিশ্চয় হইয়া বেগে আপনার সৈন্যের দিকে আগমন করিতে লাগিলেন ॥১৩॥

তখন অর্জ্জুনের রথ নিকটে আসিতে লাগিলে, কৌরবযোদ্ধারা উদ্বিগ্নচিত্তে তাহা দেখিতে লাগিল। তৎকালে মেঘের ন্যায় সেই রথের গম্ভীর ধ্বনি হইতেছিল এবং বায়ু তাহার ধ্বজ ও পতাকা আন্দোলিত করিতেছিল, আর শ্বেতবর্ণ অশ্বগণ তাহা বহন করিতেছিল ॥১৪॥

রথান্ বিমানপ্রতিমান্ মজ্জয়ন্ সায়ুধধ্বজান্।
সসারথীংস্তদা বাণৈরভ্রাণীবানিলোঽবধীৎ ॥১৬॥
গজান্ গজনিয়ন্তৄংশ্চ বৈজয়ন্ত্যায়ুধধ্বজান্।
সাদিনোঽশ্বাংশ্চ পত্তীংশ্চ শরৈর্নিন্যে যমক্ষয়ম্ ॥১৭॥
তমন্তকমিব ক্রুদ্ধমনিবার্য্যং মহারথম্।
দুর্য্যোধনোঽভ্যয়াদেকো নিঘ্নন্ বাণৈরজিহ্মগৈঃ ॥১৮॥
তস্যার্জ্জুনো ধনুঃ সূতমশ্বান্ কেতুঞ্চ সায়কৈঃ।
হত্বা সপ্তভিরেকেন চ্ছত্রং চিচ্ছেদ পত্রিণা ॥১৯॥
অন্তরঞ্চ সমাসাদ্য ব্যসৃজৎ প্রাণঘাতিনম্।
দুর্য্যোধনায়েষুবরং তং দ্রৌণিঃ সপ্তধাচ্ছিনৎ ॥২০॥

ভারতকৌমুদী

রথানিতি। মজ্জয়ন্ বিপৎসাগরে। অভ্রাণি মেঘান্ ॥১৬॥
গজানিতি। গজানাং নিয়ন্তৄন্ চালকান্, বৈজয়ন্তী পতাকা। সাদিনোঽশ্বারোহিণঃ ॥১৭॥
তমিতি। অভ্যয়াদভ্যগচ্ছৎ, নিঘ্নন্ প্রহরন্, অজিহ্মগৈঃ সরলগামিভিঃ ॥১৮॥
তস্যেতি। সূতং সারথিম্, কেতুং ধ্বজম্। পত্রিণা সায়কেন ॥১৯॥
অন্তরমিতি। অন্তরং প্রহারাবকাশম্। ইষুবরং বাণশ্রেষ্ঠম্, দ্রৌণিরশ্বত্থামা ॥২০॥

তাহার পর অর্জ্জুন গাণ্ডীবধনু বিস্ফারিত করিয়া রথমধ্যে যেন নৃত্য করিতে থাকিয়া বাণদ্বারা আকাশ, দিক্ ও বিদিক্ ব্যাপ্ত করিয়া ফেলিলেন ॥১৫॥

তখন বায়ু যেমন মেঘ বিনাশ করে, সেইরূপ অর্জ্জুন বাণদ্বারা অস্ত্র, ধ্বজ ও সারথির সহিত বিমানতুল্য রথগুলিকে বিপৎসাগরে মগ্ন করিতে থাকিয়া বিনাশ করিতে থাকিলেন ॥১৬॥

তিনি বাণে বাণে হস্তী, হস্তিচালক, পতাকা, অস্ত্র, ধ্বজ, অশ্ব, অশ্বারোহী ও পদাতিদিগকে যমালয়ে পাঠাইতে লাগিলেন ॥১৭॥

মহারথ অর্জ্জুন ক্রুদ্ধ যমের ন্যায় অনিবার্য্য হইয়া পড়িলে, একাকী দুর্য্যোধন সরলগামী বাণদ্বারা প্রহার করিতে করিতে তাঁহার দিকে ধাবিত হইলেন ॥১৮॥

তখন অর্জ্জুন সাতটা বাণে তাঁহার ধনু, সারথি, চারিটা অশ্ব ও ধ্বজ বিনাশ করিয়া একটা বাণে তাঁহার ছত্র ছেদন করিয়া ফেলিলেন ॥১৯॥

এবং তিনি অবকাশ (ফাঁক) পাইয়া প্রাণঘাতী একটা উত্তম বাণ দুর্য্যোধনের

(১৬)···সজ্জয়ন্ সায়ুধধ্বজান্···বর্দ্ধ,···ভঞ্জয়ন্ সায়ুধধ্বজান্···বা। (১৭)···বৈজয়ন্তীং শুভাং গদাম্···পি। (১৮)···বাণৈঃ পৃথগ্‌বিধৈঃ—পি। (১৯) হত্বা সপ্তভিরেকৈকম্···পি।

ততো দ্রৌণের্ধনুশ্ছিত্ত্বা হত্বা চাশ্ববরান্ শরৈঃ।
কৃপস্যাপি তদত্যুগ্রং ধনুশ্চিচ্ছেদ পাণ্ডবঃ ॥২১॥
হার্দ্দিক্যস্য ধনুশ্ছিত্ত্বা ধ্বজঞ্চাশ্বাংস্তথাবধীৎ।
দুঃশাসনস্যেষ্বসনং ছিত্ত্বা রাধেয়মভ্যয়াৎ ॥২২॥
অথ সাত্যকিমুৎসৃজ্য ত্বরন্ কর্ণোঽর্জ্জুনং ত্রিভিঃ।
বিদ্ধ্বা বিব্যাধ বিংশত্যা কৃষ্ণং পার্থং পুনঃ পুনঃ ॥২৩॥
ন গ্লানিরাসীৎ কর্ণস্য ক্ষিপতঃ সায়কান্ বহূন্।
রণে বিনিঘ্নতঃ শত্রূন্ ক্রুদ্ধস্যেব শতক্রতোঃ ॥২৪॥
অথ সাত্যকিরাগত্য কর্ণং বিদ্ধ্বা শিতৈঃ শরৈঃ।
নবত্যা নবভিশ্চোগ্রৈঃ শতেন পুনরার্পয়ৎ ॥২৫॥

ভারতকৌমুদী

তত ইতি। পাণ্ডবঃ অর্জ্জুনঃ। লঘুহস্ততায়াঃ পরিচয়োঽয়ম্ ॥২১॥
হার্দ্দিক্যস্যেতি। হার্দ্দিক্যস্য কৃতবর্ম্মণঃ। ইষূন্ অস্যতি ক্ষিপত্যনেনেতি ইষ্বসনং ধনুঃ ॥২২॥
অথেতি। ত্রিভির্বিংশত্যা চ শরৈঃ। পার্থমর্জ্জুনঞ্চ পুনঃ পুনর্বিব্যাধেত্যনুষঙ্গঃ ॥২৩॥
নেতি। গ্লানিঃ শ্রমো নাসীৎ, বীরত্বাচ্চিরাভ্যাসাচ্চেতি ভাবঃ ॥২৪॥
অথেতি। শিতৈঃ সুধারৈঃ। আর্পয়ৎ অপীড়য়ৎ ॥২৫॥

উপরে নিক্ষেপ করিলেন; তখন অশ্বত্থামা সেই বাণটাকে সাত খণ্ডে ছেদন করিলেন ॥২০॥

তৎপরে অর্জ্জুন বাণদ্বারা অশ্বত্থামার ধনু ও অশ্বগুলিকে বিনাশ করিয়া কৃপাচার্য্যেরও সেই অতিভীষণ ধনুখানা ছেদন করিলেন ॥২১॥

পরে তিনি কৃতবর্ম্মার ধনু ও ধ্বজ ছেদন করিয়া অশ্বগুলিকে বধ করিলেন, পরে দুঃশাসনের ধনু ছেদন করিয়া কর্ণের দিকে ধাবিত হইলেন ॥২২॥

তাহার পর কর্ণ সাত্যকিকে পরিত্যাগ করিয়া ত্বরান্বিত হইয়া তিন বাণে অর্জ্জুনকে বিদ্ধ করিয়া বিংশতি বাণে কৃষ্ণকে বিদ্ধ করিলেন, পরে বার বার অর্জ্জুনকে তাড়ন করিতে লাগিলেন ॥২৩॥

ক্রুদ্ধ ইন্দ্রের ন্যায় যুদ্ধে শত্রুসংহার ও বহুতর বাণক্ষেপ করিতে থাকিলেও কর্ণের কোন পরিশ্রম হয় নাই ॥২৪॥

তদনন্তর সাত্যকি আসিয়া সুধার নিরানব্বইটা বাণে কর্ণকে বিদ্ধ করিয়া পুনরায় ভীষণ একশত বাণে তাঁহাকে পীড়ন করিলেন ॥২৫॥

(২৩)···বিদ্ধ্বা বিব্যাধ সপ্তত্যা কৃষ্ণং পার্থং পুনস্ত্রিভিঃ—পি।

হন্ত শল্য ! বিজানীহি হন্ত ভূয়ো ব্রবীমি তে।
যদপ্যন্যোঽব্রবীদ্বাক্যং বাহীকানাঞ্চ কুৎসিতম্ ॥১১৬॥
সতী পুরা হৃতা কাচিদারট্টাৎ কিল দস্যুভিঃ।
অধর্ম্মতশ্চোপযাতা সা তানভ্যশপত্ততঃ ॥১১৭॥
বালাং বন্ধুমতীং যস্মামধর্ম্মেণোপগচ্ছথ।
তস্মান্নার্য্যো ভবিষ্যন্তি বন্ধক্যো বৈ কুলস্য বঃ ॥১১৮॥
ন চৈবাস্মাৎ প্রমোক্ষধ্বং ঘোরাৎ পাপান্নরাধমাঃ !।
তস্মাত্তেষাং ভাগহরা ভাগিনেয়া ন সূনবঃ ॥১১৯॥

## ভারতকৌমুদী

হন্তেতি। অন্যঃ পর্য্যটকঃ। কুৎসিতমাচরণেষু ॥১১৬॥

সতীতি। আরট্টাদ্বাহীকদেশাৎ। উপযাতা উপভুক্তা ॥১১৭॥

বালামিতি। বন্ধুমতীং ভ্রাত্রাদিমতীম্। বন্ধক্যঃ অনেকপুরুষব্যভিচারিণ্যঃ ॥১১৮॥

নেতি। কর্ণ এব তত্র যুক্তিমাহ তস্মাদিতি। তস্মাৎ তত্রত্যানাং সর্বাসামেব স্ত্রীণাং ব্যভিচারিত্বাৎ, ভাগিনেয়া এব ভাগহরা ধনোত্তরাধিকারিণঃ, তেষাং ভগিনীগর্ভজাতত্বে সন্দেহাভাবাৎ, কিন্তু সূনবঃ স্বভার্য্যাগর্ভজাতপুত্রা ন, তেষামন্যৈরপি জননসম্ভবাৎ স্বসম্বন্ধিন এব ধনাধিকারনিয়মাৎ ॥১১৯॥

## ভারতভাবদীপঃ

বিপর্য্যয়ো বিহিতবৈপরীত্যম্ ॥১১৫—১১৭॥ বন্ধক্যো বেশ্যাঃ, পঞ্চমে ব্যভিচারে বন্ধক্যঃ ॥১১৮॥ ন চৈবেতি। উত্তরত্রেদং বন্ধকীত্বং সর্বত্রানুবর্ত্তিষ্যতে, যস্মাৎ মাতুর্ধনং দুহিতা হরতি পিতুঃ পুত্র ইতি নিয়মাৎ। যদ্যপি পুত্রী পুত্রশ্চ দ্বাবপি জারজৌ তথাপি পিতৃত্ব ইব মাতৃত্বে বিসংবাদাভাবাৎ দৌহিত্র এব রিক্থহারী ভবতি ন পুত্র ইতি ভাবঃ। যতস্তে ভগিনীষ্বেবা-

শল্য ! তুমি জানিয়া রাখ, বাহীকসম্বন্ধে অন্য পরিব্রাজকও যে কুৎসিত বাক্য বলিয়াছিলেন, তাহা আমি পুনরায় তোমার নিকট বলিতেছি ॥১১৬॥

পূর্ব্বকালে দস্যুরা বাহীকদেশ হইতে কোন সতী স্ত্রীকে হরণ করিয়া লইয়া গিয়াছিল এবং অধর্ম্ম অনুসারে উপভোগ করিয়াছিল ; পরে সেই সতী স্ত্রী তাহাদিগকে অভিসম্পাত করিয়াছিলেন—॥১১৭॥

'আমি বালিকা এবং আমার বন্ধুগণও আছেন ; এই অবস্থায় তোরা যখন অধর্ম্ম অনুসারে আমাকে উপভোগ করিলি, তখন তোদের বংশের নারীরা বহুপুরুষ-ব্যভিচারিণী হইবে ॥১১৮॥

সুতরাং নরাধমগণ ! তোরা এই ভয়ঙ্কর পাপ হইতে কখনও মুক্তি পাইবি না।' অতএব তাহাদের উত্তরাধিকারী হয়—ভাগিনেয়গণ, কিন্তু পুত্রগণ নহে ॥১১৯॥

(১১৬) হতশল্য ! বিজানীহি···পি।

কুরবঃ সহপাঞ্চালাঃ শাল্বা মৎস্যাঃ সনৈমিষাঃ।
কোশলাঃ কাশয়োঽঙ্গাশ্চ কালিঙ্গা মাগধাস্তথা ॥১২০॥
চেদয়শ্চ মহাভাগা ধর্ম্মং জানন্তি শাশ্বতম্।
নানাদেশেষু সন্তশ্চ প্রায়ো বাহ্যালয়াদৃতে ॥১২১॥ (যুগ্মকম্)
আ মৎস্যেভ্যঃ কুরুপাঞ্চালদেশ্যা আ নৈমিষাচ্চেদয়ো যে বিশিষ্টাঃ।
ধর্ম্মং পুরাণমুপজীবন্তি সন্তো মদ্রাদৃতে পাঞ্চনদাংশ্চ জিহ্মান্ ॥১২২॥
এবং বিদ্বান্ ধর্ম্মকথাসু রাজন্! তূষ্ণীম্ভূতো জড়বচ্ছল্য! ভূয়াঃ।
ত্বং তস্য গোপ্তা চ জনস্য রাজা ষড়্ভাগহর্ত্তা শুভদুষ্কৃতস্য ॥১২৩॥
অথবা দুষ্কৃতস্য ত্বং হর্ত্তা তেষামরক্ষিতা।
রক্ষিতা পুণ্যভাগ্ রাজা প্রজানাং ত্বং হ্যপুণ্যভাক্ ॥১২৪॥

---

### ভারতকৌমুদী

কুরব ইতি। কাশয়ঃ কাশীদেশঃ। শাশ্বতং চিরন্তনম্। সন্তো বেদবিদ্বাংসঃ। বাহ্যো গ্রামাদ্বহির্বর্ত্তী আলয়ো যস্য তস্মাচ্চাণ্ডালাদিতঃ, ঋতে বিনা ॥১২০—১২১॥

আ মৎস্যেভ্য ইতি। পুরাণং প্রাচীনম্। জিহ্মান্ কুটিলান্ ॥১২২॥

এবমিতি। বিদ্বান্ জানন্। গোপ্তা রক্ষকঃ। অতএব শুভেন শুভজনকেন পুণ্যেন যুক্তং দুষ্কৃতং পাপমিতি তস্য, ষড়্ভাগহর্ত্তা ষষ্ঠভাগপ্রাপী, রাজ্ঞস্তথা নিয়মাদিতি ভাবঃ ॥১২৩॥

অথবেতি। অরক্ষিতা দুষ্কৃতাদনিবারকঃ। অতএব ত্বমপুণ্যভাক্ পাপমাত্রহরঃ ॥১২৪॥

### ভারতভাবদীপঃ

পত্যানি জনয়ন্তি ন স্বদারেষ্বতস্তেষাং ভাগিনেয়া ভাগহরা ইতি ব্যাখ্যানং প্রাচাম্ ॥১১৯—১২০॥ অসন্তশ্চাৎ সন্তশ্চ বর্ত্তন্তে পরন্তু বাহ্যনয়াদৃতে বাহীকনীতিং বিনা, তত্র

---

কিন্তু কুরু, পাঞ্চাল, শাল্ব, মৎস্য, নৈমিষ, কোশল, কাশী, অঙ্গ, কালিঙ্গ, মাগধ ও চেদিদেশীয় প্রায় মহাত্মা এবং নানাদেশীয় বেদবিৎ পণ্ডিতেরা চিরন্তন ধর্ম্ম জানেন; তবে সেই সকল দেশীয় নিম্ন বর্ণেরা জানে না ॥১২০—১২১॥

সুতরাং মৎস্যদেশ হইতে কুরুদেশ ও পাঞ্চালদেশে এবং নৈমিষদেশ হইতে চেদিদেশে যে সকল বিশিষ্ট সজ্জন আছেন, তাঁহারা প্রাচীন ধর্ম্ম অবলম্বন করিয়া জীবনযাত্রা নির্বাহ করেন; কিন্তু মদ্র ও কুটিল পাঞ্চনদদেশীয় লোকেরা সে ধর্ম্ম আশ্রয় করিয়া জীবনযাত্রা নির্বাহ করে না ॥১২২॥

অতএব শল্য রাজা! তুমি এইরূপ জানিয়া জড়ের ন্যায় ধর্ম্মকথায় নীরব হইয়া থাকিও। কারণ, তুমি সেই দেশীয় লোকদের রক্ষক বলিয়া তাহাদের পুণ্য ও পাপের ষষ্ঠ ভাগ পাইয়া থাক ॥১২৩॥

---

(১২০)···শাল্বমৎস্যাঃ···পি।

পূজ্যমানে পুরা ধর্ম্মে সর্বদেশেষু শাশ্বতে।
ধর্ম্মং পাঞ্চনদং দৃষ্ট্বা ধিগিত্যাহ পিতামহঃ ॥১২৫॥
ব্রাত্যানাং দাসমীয়ানাং কৃতেঽপ্যশুভকর্ম্মণাম্।
ব্রহ্মণা নির্ম্মিতে ধর্ম্মে কস্তান্ ধিক্‌কর্ত্তুমর্হতি ॥১২৬॥
ইতি পাঞ্চনদং ধর্ম্মমবমেনে পিতামহঃ।
স্বধর্ম্মস্থেষু বর্ণেষু সোঽপ্যেতান্ নাভ্যপূজয়ৎ ॥১২৭॥
হন্ত শল্য! বিজানীহি হন্ত ভূয়ো ব্রবীমি তে।
কল্মাষপাদসরসি নিমজ্জন্ রাক্ষসোঽব্রবীৎ ॥১২৮॥

## ভারতকৌমুদী

পূজ্যেতি। পাঞ্চনদং প্রাগুক্তপঞ্চনদীসংস্পৃষ্টবাহীকদেশীয়মেব। পিতামহো ব্রহ্মা ॥১২৫॥

নমু তদ্ধর্ম্মস্যাপি ব্রহ্মনির্ম্মিতত্বাৎ কথমসৌ ধিগব্রবীদিত্যাহ ব্রাত্যানামিতি। ব্রাত্যানাং সংস্কারহীনানাম্, কৃতেঽপি পুণ্যপূর্ণসত্যযুগেঽপি অশুভকর্ম্মণাং পাপকর্ম্মণাম্, দাসমীয়ানাং প্রাগুক্তব্যুৎপত্তের্জারজানাং বাহীকানাং ধর্ম্মে, ব্রহ্মণা নির্ম্মিতে সতি, কস্তান্ ধিক্ কর্ত্তুং নিন্দিতুমর্হতি, অপি তু কোঽপি নেত্যর্থঃ। স ধর্ম্মস্তু ব্রহ্মনির্ম্মিত এব নেতি ভাবঃ ॥১২৬॥

ইতীতি। ইতি আত্মনোঽনির্ম্মিতত্বাৎ। স্বধর্ম্মস্থেষু নামমাত্রেণ ॥১২৭॥

হন্তেতি। কল্মাষপাদস্য ঋষেঃ সরসি তীর্থভূতে জলাশয়ে ॥১২৮॥

## ভারতভাবদীপঃ

কেবলমসন্ত এব বর্ত্তন্ত ইত্যর্থঃ ॥১২১—১২৪॥ পূজ্যমানে প্রশস্যমানে ॥১২৫॥ কৃতে কৃতযুগেঽপি, ধর্ম্মে বাহীকানামিতি শেষঃ। স বাহীকস্ত্বম্ ॥১২৬॥ নাভ্যপূজয়ৎ ন প্রশংসিতবান্

অথবা তুমি পাপ হইতে সেই দেশীয় লোকদিগকে রক্ষা কর না বলিয়া কেবল তাহাদের পাপভাগীই হও। কারণ, রাজা পাপ হইতে প্রজাগণকে রক্ষা করিলে তাহাদের পুণ্যভাগী হইয়া থাকেন ॥১২৪॥

পূর্ব্বকালে সমস্ত দেশের চিরন্তন ধর্ম্মের প্রশংসা চলিতে লাগিলে, ব্রহ্মা বাহীকদেশের ধর্ম্ম দেখিয়া তাহার উপরে ধিক্কার দিয়াছিলেন ॥১২৫॥

সংস্কারবিহীন, সত্যযুগেও পাপকর্ম্মকারী এবং জারজ বাহীকদিগের ধর্ম্ম ব্রহ্মার নির্ম্মিত হইলে, কে তাহাদিগকে ধিক্কার দিতে পারিত ॥১২৬॥

এই জন্যই সে দেশের ব্রাহ্মণাদি বর্ণেরা নামমাত্রে আপন আপন ধর্ম্মে থাকিলেও, ব্রহ্মা সে দেশের ধর্ম্মকে অবজ্ঞা করিতেন এবং তিনিও বাহীকদের প্রশংসা করেন নাই ॥১২৭॥

(১২৬)···কস্তান্ কিং বক্তুমর্হতি—পি,···স ত্বং লোকে কিমব্রবীঃ—বা। (১২৭)··· সোঽপি তানভ্যপূজয়ৎ—পি।

ক্ষত্রিয়স্য মলং ভৈক্ষ্যং ব্রাহ্মণস্যাব্রতং মলম্।
মলং পৃথিব্যা বাহীকাঃ স্ত্রীণাং মদ্রস্ত্রিয়ো মলম্ ॥১২৯॥
নিমজ্জমানমুদ্ধৃত্য কশ্চিদ্রাজা নিশাচরম্।
অপৃচ্ছত্তেন চাখ্যাতং প্রোক্তবাংস্তন্নিবোধ মে ॥১৩০॥
মানুষাণাং মলং ম্লেচ্ছা ম্লেচ্ছানামৌষ্ট্রিকা মলম্।
ঔষ্ট্রিকাণাং মলং ষণ্ডাঃ ষণ্ডানাং রাজযাজকাঃ ॥১৩১॥
রাজযাজকযাজ্যানাং মদ্রকাণাঞ্চ যন্মলম্।
তদ্ভবেদ্বৈ তব মলং যদ্যস্মাংস্ত্বং ন মুঞ্চসি ॥১৩২॥

## ভারতকৌমুদী

ক্ষত্রিয়স্যেতি। ভৈক্ষ্যং ভিক্ষাবৃত্তিঃ, অব্রতং শাস্ত্রবিহিতনিয়মরাহিত্যম্ ॥১২৯॥

নিমজ্জেতি। নিশাচরং তং রাক্ষসম্। অপৃচ্ছৎ, তদুক্তিশ্রবণকৌতুকাৎ ॥১৩০॥

মানুষাণামিতি। ম্লেচ্ছাঃ পাপরতাঃ, ঔষ্ট্রিকা উষ্ট্রব্যবসায়িনঃ। ষণ্ডাঃ তজ্জাতীয়ক্লীবাঃ, রাজা ক্ষত্রিয়ো যাজকঃ পুরোহিতো যেষাং তে ॥১৩১॥

রাজেতি। রাজানঃ ক্ষত্রিয়া এব যাজকাস্তেষাং যাজ্যানাম্। মলং পাপম্ ॥১৩২॥

## ভারতভাবদীপঃ

॥১২৭—১৩০॥ ম্লেচ্ছাঃ পাপরতা ধর্ম্মাধর্ম্মবিচারহীনাঃ, "ম্লেচ্ছঃ পাপরতে জাতিভেদে স্যাদপভাষণে" ইতি বিশ্বঃ। "উষ্ট্রিকা মৃত্তিকাভাণ্ডভেদেঽপি করভস্ত্রিয়া"মিতি বিশ্বঃ। উষ্ট্রিকঃ স্নেহভাণ্ডজীবী তৈলিক ইত্যর্থঃ। ষণ্ডাঃ বর্ষবরাঃ, রাজযাজকাঃ ক্ষত্রিয়স্য যাজ্যাঃ ॥১৩১॥

---

শল্য! তুমি বিশেষরূপে জানিয়া রাখ, আমি আবার তোমার নিকট বলিতেছি। একদা এক রাক্ষস কল্মাষপাদের সরোবরে নিমগ্ন হইতে থাকিয়া বলিয়াছিল ॥১২৮॥

'ক্ষত্রিয়ের মল—ভিক্ষাবৃত্তি, ব্রাহ্মণের মল—শাস্ত্রবিহিত নিয়ম পালন না করা, পৃথিবীর মল—বাহীকেরা এবং স্ত্রীলোকদের মধ্যে মল—মদ্রদেশীয় স্ত্রীলোকেরা ॥১২৯॥

সেই রাক্ষস নিমগ্ন হইতে থাকিলে, কোন রাজা তাহাকে উত্তোলন করিয়া জিজ্ঞাসা করিয়াছিলেন; তখন রাক্ষস যাহা বলিয়াছিল, তাহা সেই রাজা আমার নিকট বলিয়াছিলেন, তাহা তুমি শ্রবণ কর ॥১৩০॥

'মানুষের মধ্যে মল—ম্লেচ্ছেরা, ম্লেচ্ছদের মধ্যে মল—উষ্ট্রব্যবসায়ীরা, উষ্ট্র-ব্যবসায়ীদের মধ্যে মল—তজ্জাতীয় নপুংসকেরা এবং নপুংসকদের মধ্যে মল—ক্ষত্রিয়যাজ্যেরা ॥১৩১॥

রাজা! তুমি যদি আমাকে পরিত্যাগ না কর, তবে ক্ষত্রিয়যাজ্যগণের ও মদ্রদেশীয়গণের যে পাপ আছে, তোমারও সেই পাপ হইবে' ॥১৩২॥

ইতি রক্ষোপসৃষ্টেষু বিষবীর্য্যহতেষু চ।
রাক্ষসং ভেষজং প্রোক্তং সংসিদ্ধবচনোত্তরম্ ॥১৩৩॥
ব্রাহ্মং পাঞ্চালাঃ কৌরবেয়াস্তু ধর্ম্মং সত্যং মৎস্যাঃ শূরসেনাশ্চ যজ্ঞম্।
প্রাচ্যা দাসা বৃষলা দাক্ষিণাত্যাঃ স্তেনা বাহীকাঃ সঙ্করা বৈ সুরাষ্ট্রাঃ ॥১৩৪॥
কৃতঘ্নতা পরবিত্তাপহারো মদ্যপানং গুরুদারাবমর্দ্দঃ।
বাক্পারুষ্যং গোবধো রাত্রিচর্য্যা বহির্গেহং পরবস্ত্রোপভোগঃ।
যেষাং ধর্ম্মস্তান্ প্রতি নাস্ত্যধর্ম্মো হ্যারট্টকান্ পাঞ্চনদান্ ধিগস্তু ॥১৩৫॥
আ পাঞ্চালেভ্যঃ কুরবো নৈমিষাশ্চ মৎস্যাশ্চৈতেঽপ্যথ জানন্তি ধর্ম্মম্।
অথোদীচ্যাশ্চাঙ্গকা মাগধাশ্চ শিষ্টান্ ধর্ম্মানুপজীবন্তি বৃদ্ধাঃ ॥১৩৬॥

## ভারতকৌমুদী

ইতীতি। রক্ষসা রাক্ষসেন উপসৃষ্টেষু আক্রান্তেষু, বিষবীর্য্যেণ হতেষু হতপ্রায়েষু চ জনেষু, ইতি সংসিদ্ধস্য বচনমুত্তরমুৎকৃষ্টম্ উৎকৃষ্টবচনমিত্যর্থঃ, রাক্ষসং তৎসম্বন্ধি তদাবেশনাশকং বিষবীর্য্যনাশকঞ্চ, ভেষজমৌষধম্, প্রোক্তং তচ্চিকিৎসকৈঃ ॥১৩৩॥

ব্রাহ্মমিতি। ব্রাহ্মং ব্রহ্মসম্বন্ধি ধ্যানম্, কুর্বন্তীতি শেষঃ। ধর্ম্মং দাননিবন্ধনম্, সত্যং সত্যবাদম্। দাসাঃ পরসেবকাঃ, বৃষলাঃ শূদ্রাঃ, স্তেনাশ্চৌরাঃ, সঙ্করা বর্ণসঙ্করাঃ ॥১৩৪॥

কৃতেতি। কৃতঘ্নতা উপকারিণোঽপকারঃ। গুরুদারাণামবমর্দ্দো গমনম্। বাচা পারুষ্যং নৈষ্ঠুর্য্যম্, বহির্গেহং গেহাদ্বহিঃ রাত্রিচর্য্যা রাত্রৌ ভ্রমণং চৌর্য্যার্থং পরদারগমনার্থঞ্চ। ইতি যেষাং ব্যবহারঃ, তান্ প্রতি ধর্ম্মো নাস্তি, অধর্ম্মশ্চাস্তি। অতএব ধিগস্তু। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩৫॥

## ভারতভাবদীপঃ

তেষামপি যাজ্যাঃ রাজপুরোহিতযাজ্যা বা ॥১৩২॥ রক্ষোপসৃষ্টেষু রক্ষসা উপদ্রুতেষু, রাক্ষসং রক্ষসাং নাশকমিদং রাক্ষসম্ ॥১৩৩॥ ব্রাহ্মং বেদসমূহম্, ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্, কর্ম্ম মানয়ন্তীতি শেষঃ। প্রাচ্যা দাসাঃ শূদ্রধর্ম্মাণঃ, দাশা ইতি পাঠে মৎস্যজীবিনঃ, বৃষং ধর্ম্মং লান্তি আদদতে তে বৃষলাঃ ধর্ম্মসংগ্রহপরাঃ ধর্ম্মদ্রোহিণ ইতি বা ॥১৩৪॥ বহির্গেহং রাত্রিচর্য্যা প্রচ্ছন্নচৌর্য্য-

---

রাক্ষসাক্রান্ত ও বিষপ্রভাবে হতপ্রায় লোকদিগের বিষয়ে এই উত্তম সিদ্ধবাক্যকেই রাক্ষসনাশক ও বিষবীর্য্যনিবারক ঔষধ বলা হইয়াছে ॥১৩৩॥

পাঞ্চালেরা ব্রহ্মধ্যান, কুরুদেশীয়েরা দানধর্ম্ম, মৎস্যদেশীয়েরা সত্যধর্ম্ম এবং শূরসেনদেশীয়েরা যজ্ঞধর্ম্ম অবলম্বন করিয়া থাকেন; আর পূর্ব্বদেশীয়েরা পরসেবক, দাক্ষিণাত্যেরা শূদ্র, বাহীকেরা চৌর এবং সৌরাষ্ট্রেরা বর্ণসঙ্কর ॥১৩৪॥

কৃতঘ্নতা, পরধনাপহরণ, মদ্যপান, গুরুপত্নীগমন, নিষ্ঠুরবাক্যোচ্চারণ, গোবধ, রাত্রিতে গৃহের বাহিরে ভ্রমণ ও পরবস্ত্রপরিধান এই গুলি যাহাদের ব্যবহার, তাহাদের ধর্ম্ম নাই, অধর্ম্মই আছে। সুতরাং সেই পঞ্চনদীর অন্তর্গত আরট্টদিগকে ধিক্ ॥১৩৫॥

প্রাচীং দিশং শ্রিতা দেবা জাতবেদঃপুরোগমাঃ।
দক্ষিণাং পিতরো গুপ্তাং যমেন শুভকর্ম্মণা ॥১৩৭॥
প্রতীচীং বরুণঃ পাতি পালয়ানঃ সুরান্ বলী।
উদীচীং ভগবান্ সোমো ব্রাহ্মণৈঃ সহ রক্ষতি ॥১৩৮॥
তথা রক্ষঃপিশাচাশ্চ হিমবন্তং নগোত্তমম্।
গুহ্যকাশ্চ মহারাজ! পর্বতং গন্ধমাদনম্ ॥১৩৯॥
ধ্রুবঃ সর্বাণি ভূতানি বিষ্ণুঃ পাতি জনার্দ্দনঃ।
ইঙ্গিতজ্ঞাশ্চ মগধা প্রেক্ষিতজ্ঞাশ্চ কোশলাঃ ॥১৪০॥

## ভারতকৌমুদী

আ পাঞ্চালেভ্য ইতি। শিষ্টান্ শাস্ত্রোপদিষ্টান্ ॥১৩৬॥

প্রাচীমিতি। জাতবেদঃপুরোগমা অগ্নিপ্রভৃতয়ঃ। গুপ্তাং রক্ষিতাম্ ॥১৩৭॥

প্রতীচীমিতি। পাতি রক্ষতি, পালয়ানঃ পালয়মানঃ। সোমশ্চন্দ্রঃ ॥১৩৮॥

তথেতি। তথা রক্ষন্তীত্যর্থঃ। নগোত্তমং পর্ব্বতশ্রেষ্ঠম্ ॥১৩৯॥

ধ্রুব ইতি। ধ্রুবঃ সনাতনঃ। কিন্তু যুষ্মদীয়াং নৈঋর্তীং দিশং নৈঋর্তা এব রক্ষন্তীতি নৈঋর্তপ্রকৃতয়ো যূয়মিতি ভাবঃ। ইদানীং সার্দ্ধৈস্ত্রিভিঃ শ্লোকৈস্তত্তদ্দেশীয়ানাং বুদ্ধিপরিমাণং

## ভারতভাবদীপঃ

পারদার্য্যাদি ॥১৩৫॥ আ পাঞ্চালেভ্যো ধর্ম্মজ্ঞাঃ উদীচ্যাস্তু স্বয়ং ধর্ম্মস্বরূপমজানন্তোঽপি শিষ্টানুগামিন ইত্যর্থঃ। আরট্টাস্তূভয়ভ্রষ্টা ইতি ভাবঃ ॥১৩৬॥ প্রাচীমিত্যত্র জাতবেদ ইত্যনেনাগ্নেয়ীসহিতা প্রাচী দেবানামাশ্রয়া, দক্ষিণা পিতৃণাং তত্রৈব শ্রাদ্ধাদিধর্ম্মো দৃশ্যতে ॥১৩৭॥ এবং প্রতীচীং বরুণঃ, উদীচীং সোম ইতি কুবেরেশানয়োর্গ্রহণম্, পরিশেষান্নৈঋর্ত্যাং বায়ব্যাঞ্চ বাহীকাশ্রয়ায়াং নৈঋর্তাস্তাদৃশা বাতুলাশ্চ সন্তীত্যর্থঃ ॥১৩৮॥ তথা রক্ষ ইতি। হিমবতোঽপ্যপ্রশস্তজনাশ্রয়ত্বমুক্তম্, গন্ধমাদনস্তু ভোগলোলুপানাং গুহ্যকাদীনামাশ্রয়ঃ ॥১৩৯॥

---

পাঞ্চাল হইতে আরম্ভ করিয়া কুরু, নৈমিষ ও মৎস্যদেশীয়েরা ধর্ম্ম জানেন এবং উত্তর, অঙ্গ ও মগধদেশীয় বৃদ্ধেরা শাস্ত্রোক্ত ধর্ম্ম অবলম্বন করিয়া জীবনযাত্রা নির্ব্বাহ করেন ॥১৩৬॥

অগ্নিপ্রভৃতি দেবতারা পূর্ব্বদিক্ আশ্রয় করিয়া রহিয়াছেন এবং পিতৃলোকেরা পুণ্যকর্ম্মা যমের রক্ষিত দক্ষিণ দিক্ অবলম্বন করিয়া আছেন ॥১৩৭॥

বলবান্ বরুণদেব দেবতাদিগকে রক্ষা করতঃ পশ্চিম দিক্ রক্ষা করেন এবং ভগবান্ চন্দ্রদেব ব্রাহ্মণগণের সহিত উত্তর দিক্ পালন করেন ॥১৩৮॥

মহারাজ শল্য! রাক্ষস ও পিশাচেরা পর্ব্বতশ্রেষ্ঠ হিমালয়কে এবং গুহ্যকেরা গন্ধমাদনপর্ব্বতকে রক্ষা করে ॥১৩৯॥

অর্দ্ধোক্তাঃ কুরুপাঞ্চালাঃ শাল্বাঃ কৃৎস্নানুশাসনাঃ।
পার্বতীয়াশ্চ বিষমা যথৈব শিবয়স্তথা ॥১৪১॥
সর্বজ্ঞা যবনা রাজন্! শূরাশ্চৈব বিশেষতঃ।
ম্লেচ্ছাঃ স্বসংজ্ঞানিয়তা নানুক্তা ইতরে জনাঃ ॥১৪২॥
প্রতিবদ্ধাস্তু বাহীকা ন চ কেচন মদ্রকাঃ।
স ত্বমেতাদৃশঃ শল্য! নোত্তরং বক্তুমর্হসি ॥১৪৩॥

## ভারতকৌমুদী

সূচয়তি ইঙ্গিতজ্ঞা ইতি। ইঙ্গিতজ্ঞাঃ সঙ্কেতমাত্রেণৈবার্থজ্ঞাঃ, প্রেক্ষিতজ্ঞা দৃগ্‌ভঙ্গীমাত্রেণার্থজ্ঞাঃ ॥১৪০॥

অর্দ্ধেতি। অর্দ্ধোক্তাঃ সন্তোঽর্থবোধিনঃ। কৃৎস্নমনুশাসনমুক্তির্যেষু তে সর্বোক্ত্যৈবার্থবোধিন ইত্যর্থঃ। বিষমাঃ সর্বোক্ত্যাপি নার্থবোধিনঃ। শিবয়ঃ শিবিদেশীয়াঃ ॥১৪১॥

সর্বজ্ঞা ইতি। সর্ব্বজ্ঞা উক্তৈঃ সর্বৈরুপায়ৈরেবার্থজ্ঞাঃ, যবনা যবনদেশীয়াঃ, শূরাঃ শূরসেনদেশীয়াঃ। স্বসংজ্ঞাভিঃ স্বসঙ্কেতিতোক্তিমাত্রৈর্নিয়তা অর্থবোধে নির্দ্ধারিতাঃ ॥১৪২॥

প্রতীতি। প্রতিবদ্ধাঃ সকৃদুক্তাবর্থবোধে প্রতিরুদ্ধা অক্ষমা ইত্যর্থঃ। কেচন কেচিন্মদ্রকা ন চার্থং বুধ্যন্ত এব, অপরে তু কিঞ্চিদ্‌বুধ্যন্ত ইতি ভাবঃ। এতাদৃশো নির্বোধো মদ্রকঃ ॥১৪৩॥

## ভারতভাবদীপঃ

এবমপি সবাহীকান্ সনৈঋ‌তান্ দেশান্ বিষ্ণুঃ পাতি পর্জ্জন্যবৎ, ন দেশান্তরেষ্বিব বাহীকেষু বিশেষতো দেবতানুগ্রহো দৃশ্যত ইত্যভিপ্রায়ঃ। অতএব তেষাং মৌঢ্যং বর্ণয়তি—ইঙ্গিতজ্ঞাশ্চেতি ॥১৪০॥ বিষমা দুঃখসাধ্যাঃ ॥১৪১॥ সর্ব্বং জানন্তোঽপি যবনা ম্লেচ্ছাশ্চ স্বসংজ্ঞায়াং

আর সনাতন ও জনার্দ্দন বিষ্ণু সর্ব্বভূতকে রক্ষা করেন। মগধদেশবাসীরা ইঙ্গিতমাত্রে অর্থ বুঝিতে পারে এবং কোশলদেশীয়েরা নয়নভঙ্গীতেও অর্থ বোঝে ॥১৪০॥

কুরু ও পাঞ্চালদেশবাসীরা অর্দ্ধ বলিলে বক্তব্য বিষয় বুঝিয়া থাকে, শাল্বদেশীয়েরা সমস্ত বলিলে পর বুঝিতে পারে এবং শিবিদের ন্যায় পার্ব্বত্যেরা সমস্ত বলিলেও বোঝে না ॥১৪১॥

রাজা! যবনদেশীয়েরা বিশেষতঃ শূরসেনদেশবাসীরা সকল উপায়েই অর্থ বুঝিতে পারে এবং ম্লেচ্ছেরা কেবল আপনাদের সঙ্কেতে বিষয় বোঝে; কিন্তু অন্যদেশীয় লোকেরা না বলিলে বোঝে না ॥১৪২॥

বাহীকেরা একবার বলিলে বুঝিতে পারে না, আর কতকগুলি মদ্রক কিছুতেই অর্থ বোঝে না। সুতরাং শল্য! তুমি সেই মদ্রদেশীয় বলিয়া এইরূপই বট। অতএব কোন উত্তর বলিতে পার না ॥১৪৩॥

পৃথিব্যাং সর্বদেশানাং মদ্রকো মলমুচ্যতে।
তথা স্ত্রীণাঞ্চ সর্বাসাং মদ্রিকা মলমুচ্যতে ॥১৪৪॥
সীধোঃ পানং গুরুতল্পাবমর্দ্দো ভ্রূণহত্যা পরবিত্তাপহারঃ।
যেষাং ধর্ম্মস্তান্ প্রতি নাস্ত্যধর্ম্ম আরট্টকান্ পাঞ্চনদান্ ধিগস্তু ॥১৪৫॥
এতজ্‌জ্ঞাত্বা জোষমাস্স্ব প্রতীপং মাস্ম বৈ কৃথাঃ।
মা ত্বাং পূর্বমহং হত্বা হনিষ্যে কেশবার্জ্জুনৌ ॥১৪৬॥

শল্য উবাচ।

আতুরাণাং পরিত্যাগঃ স্বদারসুতবিক্রয়ঃ।
অঙ্গেষু বর্ত্ততে কর্ণ! যেষামধিপতির্ভবান্ ॥১৪৭॥

---

### ভারতকৌমুদী

ততো নিষ্কর্ষমাহ পৃথিব্যামিতি। মলং মলবন্নিকৃষ্টঃ। মদ্রিকা স্ত্রী ॥১৪৪॥

সীধোরিতি। যেষাং সীধোঃ সুরায়াঃ পানম্, গুরুতল্পাবমর্দ্দো গুরুপত্নীগমনম্, ভ্রূণহত্যা গর্ভনাশঃ, পরবিত্তাপহারশ্চ ব্যবহারঃ, তান্ প্রতি ধর্ম্মো নাস্তি, অধর্ম্ম এবাস্তীত্যর্থঃ। পাঞ্চনদান্ প্রাগুক্তপঞ্চনদীসংস্পৃষ্টান্, আরট্টকান্ বাহীকাপরনাম্নো দেশান্ ধিগস্তু ॥১৪৫॥

উপসংহরতি এতদিতি। জোষং নীরবঃ, আস্স্ব তিষ্ঠ, প্রতীপং প্রতিকূলম্ ॥১৪৬॥

আতুরাণামিতি। আতুরাণাং পীড়িতানাং শরণাগতানামপীতি শেষঃ। অঙ্গেষ্বঙ্গদেশে ॥১৪৭

### ভারতভাবদীপঃ

স্বীয়ৈঃ কৃতো যো ধর্ম্মসঙ্কেতস্তত্রৈব নিয়তাঃ, বৈদিকং ধর্ম্মং ন মানয়ন্তীত্যর্থঃ। ইতরে ত্বদুক্তং হিতং নাববুধ্যন্তে। প্রতিরথাঃ হিতবাদিনি প্রতিকূলাঃ গুরুদ্রোহিণ ইত্যর্থঃ। তাদৃশশ্চ ত্বং হিতোপদেষ্টারং মাং নিন্দসীত্যর্থঃ ॥১৪২—১৪৫॥ প্রতীপং প্রতিকূলং তেজোবধাখ্যম্

---

মদ্রদেশ পৃথিবীর সকল দেশের মলস্বরূপ এবং মদ্রদেশীয় স্ত্রীলোক সকল স্ত্রীলোকের মল বলিয়া কথিত হয় ॥১৪৪॥

সুরাপান, গুরুপত্নীগমন, ভ্রূণহত্যা ও পরধনাপহরণ এইগুলি যাহাদের ব্যবহার, তাহাদের ধর্ম্ম নাই—অধর্ম্মই আছে। সুতরাং পূর্বোক্তপঞ্চনদীসংস্পৃষ্ট বাহীকদিগকে ধিক্ ॥১৪৫॥

শল্য! তুমি ইহা জানিয়া নীরব থাক, আমার প্রতিকূলতা করিও না। আমি যেন পূর্বে তোমাকে বধ করিয়া পরে কৃষ্ণ ও অর্জ্জুনকে বধ করি না' ॥১৪৬॥

শল্য বলিলেন—'কর্ণ! তুমি যে দেশের রাজা, সেই অঙ্গদেশে শরণাগত পীড়িতগণের পরিত্যাগ এবং নিজের ভার্য্যা ও পুত্রের বিক্রয় চলিত আছে ॥১৪৭॥

---

(১৪৬) এবং জ্ঞাত্বা…পি।

রথাতিরথসংখ্যায়াং যত্বাং ভীষ্মস্তদাব্রবীৎ।
তান্ বিদিত্বাত্মনো দোষান্ নির্মন্যুর্ভব মা ক্রুধঃ ॥১৪৮॥
সর্বত্র ব্রাহ্মণাঃ সন্তি ক্ষত্রিয়াঃ সন্তি সর্বতঃ।
বৈশ্যাঃ শূদ্রাস্তথা কর্ণ! স্ত্রিয়ঃ সাধ্ব্যশ্চ সুব্রতাঃ ॥১৪৯॥
রমন্তে চোপহাসেন পুরুষাঃ পুরুষৈঃ সহ।
অন্যোন্যমতিতক্ষন্তো দেশে দেশে সমৈথুনাঃ ॥১৫০॥
পরবাচ্যেষু নিপুণঃ সর্বো ভবতি সর্বদা।
আত্মবাচ্যং ন জানীতে জানন্নপি চ মুহ্যতি ॥১৫১॥
সর্বত্র সন্তি রাজানঃ স্বং স্বং ধর্ম্মমনুব্রতাঃ।
দুর্ম্মনুষ্যান্ নিগৃহ্নন্তি সন্তি সর্বত্র ধার্ম্মিকাঃ ॥১৫২॥

## ভারতকৌমুদী

রথেতি। অব্রবীৎ, তচ্চোদ্‌যোগপর্ব্বণি সপ্তপঞ্চাশদধিকশততমাধ্যায়ে দ্রষ্টব্যম্। নির্মন্যু-রক্রোধঃ, "মন্যুর্দৈন্যে ক্রতৌ ক্রুধি" ইত্যমরঃ ॥১৪৮॥

সর্বত্রেতি। সুব্রতাঃ সত্যঃ। অতো মদ্রদেশমাত্রনিন্দা তে অন্যায্যেতি ভাবঃ ॥১৪৯॥

রমন্ত ইতি। দেশে দেশে পুরুষাঃ পুরুষৈঃ সহ উপহাসেন অন্যোন্যমতিতক্ষন্তঃ কুৎসা-প্রকাশেনাতিনিন্দন্তঃ, সমৈথুনাঃ স্ত্রীভিঃ সহ মিথুনভাবাপন্নাঃ সন্তো রমন্তে চ ॥১৫০॥

পরেতি। পরেষাং বাচ্যেষু নিন্দাসু। আত্মনো বাচ্যং দোষম্। মুহ্যতি তূষ্ণীং ভবতি ॥১৫১॥

সর্ব্বত্রেতি। অনুব্রতা অনুসরন্তঃ। নিগৃহ্নন্তি দময়ন্তি ॥১৫২॥

---

কর্ণ! সেই রথী ও অতিরথ গণনা করিবার সময়ে ভীষ্ম তোমাকে যাহা বলিয়াছিলেন, তুমি নিজের সেই দোষগুলি স্মরণ করিয়া ক্রোধশূন্য হও, ক্রোধ করিও না ॥১৪৮॥

কর্ণ! সকল দেশেই ব্রাহ্মণ আছেন, সকল দেশেই ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র রহিয়াছেন এবং সকল দেশেই সতী ও সাধ্বী স্ত্রীও আছেন ॥১৪৯॥

তা'র পর সকল দেশেই পুরুষেরা অন্য পুরুষদের সহিত উপহাস করিয়া পরস্পর নিন্দা করে এবং রমণীদের সহিত রমণ করে ॥১৫০॥

আর সকল লোকই পরনিন্দায় সর্ব্বদা নিপুণ হয় এবং নিজের দোষ দেখে না, বা দেখিয়াও প্রকাশ করে না ॥১৫১॥

সকল দেশেই আপন আপন ধর্ম্মানুসারী রাজা আছেন এবং তাঁহারা দুর্জন-দিগকে দমনও করেন; আবার সমস্ত দেশেই ধার্ম্মিক লোকও আছেন ॥১৫২॥

---

(১৫০)...অন্যোন্যমবতক্ষন্তঃ...পি,...অন্যোন্যমেব রক্ষন্তঃ...বা।

ন কর্ণ ! দেশসামান্যাৎ সর্ব্বঃ পাপং নিষেবতে ।
যাদৃশাঃ স্বস্বভাবেন দেবা অপি ন তাদৃশাঃ ॥১৫৩॥

সঞ্জয় উবাচ ।

ততো দুর্য্যোধনো রাজা কর্ণশল্যাববারয়ৎ ।
সখিভাবেন রাধেয়ং শল্যং স্বাজন্যকেন চ ॥১৫৪॥
ততো নিবারিতঃ কর্ণো ধার্ত্তরাষ্ট্রেণ মারিষ ! ।
কর্ণোঽপি নোত্তরং প্রাহ শল্যোঽপ্যভিমুখঃ পরান্ ॥১৫৫॥
ততঃ প্রহস্য রাধেয়ঃ পুনর্যাহীত্যচোদয়ৎ ।
ইদং তব ময়াখ্যাতং প্রক্ষিপ্তেন তু সৌহৃদাৎ ॥১৫৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি কর্ণশল্যসংবাদে চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

নেতি। দেশসামান্যাৎ একদেশবাসিত্বমাত্রাদ্ধেতোঃ। তাদৃশাঃ পুণ্যবন্তঃ পাপিনো বা। তথা চেন্দ্রচন্দ্রৌ ব্যভিচারিণৌ বরুণাদয়স্তু নেতি ভাবঃ ॥১৫৩॥

তত ইতি। অবারয়ৎ বাক্কলহাৎ। স্বাজন্যকেন স্বপক্ষপাতিত্বেন ॥১৫৪॥

তত ইতি। উত্তরং পরং কিঞ্চিৎ। অভিমুখঃ অভবৎ ॥১৫৫॥

তত ইতি। অচোদয়ৎ প্রৈরয়ৎ। প্রক্ষিপ্তেন ত্বয়া নিন্দিতেন ॥১৫৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

॥১৪৬—১৫২॥ দেবা অপীতি। বৃত্তেন দেবানপ্যতিক্রামন্তীত্যর্থঃ ॥১৫৩॥ স্বাঞ্জল্যকেন স্বস্য অঞ্জলিকর্ম্মণা ॥১৫৪—১৫৬॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৪॥

---

কর্ণ ! একদেশবাসী বলিয়া সকল মানুষই পাপ করে না ; যেমন দেবতারাও আপন আপন ভাবে সে রূপ নহেন' ॥১৫৩॥

সঞ্জয় বলিলেন—'তাহার পর রাজা দুর্য্যোধন কর্ণও শল্যকে নিবারণ করিলেন ; সখিভাবে কর্ণকে এবং স্বজনরূপে শল্যকে নিবারণ করিয়াছিলেন ॥১৫৪॥

মাননীয় রাজা ! তখন দুর্য্যোধন কর্ণকে নিবারণ করিলেন বলিয়া কর্ণও আর কোন উত্তর করিলেন না এবং শল্যও বিপক্ষগণের অভিমুখী হইলেন ॥১৫৫॥

---

(১৫৩)···দেশসময়াৎ···দেশা অপি···পি। (১৫৬) দ্বিতীয়ার্দ্ধং বঙ্গ বৰ্দ্ধ বা সো নি নাস্তি।

* '···পঞ্চচত্বারিংশত্তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো, '···অষ্টত্রিংশোঽধ্যায়ঃ' নি।

# পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ।

——ঃ-০-ঃ——

সঞ্জয় উবাচ।

ততঃ পরানীকসহং ব্যূহমপ্রতিমং কৃতম্।
সমীক্ষ্য কর্ণঃ পার্থানাং ধৃষ্টদ্যুম্নাভিরক্ষিতম্ ॥১॥
প্রযযৌ রথঘোষেণ সিংহনাদরবেণ চ।
বাদিত্রাণাঞ্চ নিনদৈঃ কম্পয়ন্নিব মেদিনীম্ ॥২॥
বেপমান ইব ক্রোধাদ্‌যুদ্ধশৌণ্ডঃ পরন্তপঃ।
প্রতিব্যূহ্য মহাতেজা যথাবদ্ভরতর্ষভ ! ॥৩॥ (বিশেষকম্)
ব্যধমৎ পাণ্ডবীং সেনামাসুরীং মঘবানিব।
যুধিষ্ঠিরঞ্চাভ্যহনদপসব্যং চকার হ ॥৪॥

ভারতকৌমুদী

তত ইতি। পরানীকসহং বিপক্ষসৈন্যাক্রমণসহম্। সিংহনাদ এব রবস্তেন। বেপমানঃ কম্পমানঃ। যুদ্ধে শৌণ্ডো মত্তঃ। প্রতিব্যূহ্য প্রতিব্যূহং রচয়িত্বা ॥১—৩॥

ব্যধমদিতি। ব্যধমৎ কর্ণো ব্যনাশয়ৎ। আসুরীং সেনাম্, মঘবান্ ইন্দ্রঃ।। অভ্যহনৎ আহতবান্। বিকরণলোপাভাব আর্ষঃ। অপসব্যং বামবর্ত্তিনম্। তচ্চ জয়লক্ষণং যুদ্ধনিয়মাৎ ॥৪॥

তাহার পর কর্ণ হাস্য করিয়া 'যান' বলিয়া পুনরায় শল্যকে আদেশ করিলেন এবং বলিলেন—'মদ্ররাজ ! আপনি সৌহার্দ্দবশতঃ আমার নিন্দা করিয়াছিলেন বলিয়া আমিও আপনাকে সৌহার্দ্দবশতই এইরূপ বলিয়াছি' ॥১৫৬॥

——ঃ-০-ঃ——

সঞ্জয় বলিলেন—'ভরতশ্রেষ্ঠ ! তাহার পর পাণ্ডবপক্ষে বিপক্ষসৈন্যের আক্রমণসহকারী অতুলনীয় ব্যূহ রচিত হইয়াছে এবং তাহা ধৃষ্টদ্যুম্ন রক্ষা করিতেছেন ইহা দেখিয়া মহাতেজা, যুদ্ধমত্ত ও পরন্তপ কর্ণ রথের শব্দে, সিংহনাদে ও বাদ্যধ্বনিতে পৃথিবীকে যেন কাঁপাইতে থাকিয়া এবং ক্রোধে যেন কম্পিত হইয়া যথানিয়মে প্রতিব্যূহ রচনা করিয়া অগ্রসর হইতে লাগিলেন ॥১—৩॥

ক্রমে ইন্দ্র যেমন অসুরসৈন্য বিনাশ করিতেন, সেইরূপ কর্ণ পাণ্ডবসৈন্য বিনাশ করিতে লাগিলেন এবং যুধিষ্ঠিরকে প্রহার করিয়া বামবর্ত্তী করিলেন ॥৪॥

(২) ইতঃ প্রভৃতি নির্ণয়সাগরপুস্তকে অতীব বিভিন্নাঃ পাঠা বিদ্যন্তে।

ধৃতরাষ্ট্র উবাচ।

কথং সঞ্জয়! রাধেয়ঃ প্রত্যব্যূহত পাণ্ডবান্।
ধৃষ্টদ্যুম্নমুখান্ সর্বান্ ভীমসেনাভিরক্ষিতান্।
সর্বানেব মহেষ্বাসানজয্যানমরৈরপি ॥৫॥
কে চ পক্ষৌ প্রপক্ষৌ বা মম সৈন্যস্য সঞ্জয়!।
প্রবিভজ্য যথান্যায়ং কথং বা সমবস্থিতাঃ ॥৬॥
কথং পাণ্ডুসুতাশ্চাপি প্রত্যব্যূহন্ত মামকান্।
কথঞ্চৈব মহদ্যুদ্ধং প্রাবর্ত্তত সুদারুণম্ ॥৭॥
ক্ব চ বীভৎসুরভবদ্যৎ কর্ণোঽয়াদ্যুধিষ্ঠিরম্।
কো হ্যর্জ্জুনস্য সান্নিধ্যে শক্তোঽভ্যেতুং যুধিষ্ঠিরম্ ॥৮॥
সর্বভূতানি যো হ্যেকঃ খাণ্ডবে জিতবান্ পুরা।
কস্তমন্যস্তু রাধেয়াৎ প্রতিযুধ্যেজ্জিজীবিষুঃ ॥৯॥

ভারতকৌমুদী

কথমিতি। প্রত্যব্যূহত প্রতিব্যূহমকরোৎ। অজয্যান্ জেতুমশক্যান্। ষট্পাদঃ ॥৫॥
ক ইতি। কে চ যোদ্ধারঃ। সৈন্যস্য ব্যূঢ়স্য ॥৬॥
কথমিতি। মামকান্ বীরান্ প্রতি, অব্যূহন্ত ব্যূহমরচয়ন্ ॥৭॥
ক্বেতি। বীভৎসুরর্জ্জুনঃ, অভবৎ অতিষ্ঠৎ, অয়াৎ অগচ্ছৎ ॥৮॥
সর্বেতি। খাণ্ডবে খাণ্ডববনদাহকালে। জিজীবিষুর্জীবিতুমিচ্ছুঃ ॥৯॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! পাণ্ডবেরা সকলে এবং ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি পাণ্ডবপক্ষীয় বীরেরা সমস্তে মহাধনুর্দ্ধর ও ভীমসেন রক্ষিত বলিয়া দেবগণেরও অজেয়। সুতরাং কর্ণ তাঁহাদের বিপক্ষে কিপ্রকার ব্যূহ রচনা করিয়াছিলেন? ॥৫॥

সঞ্জয়! কোন্ যোদ্ধারা আমার ব্যূহের পক্ষ ও প্রপক্ষ হইয়াছিলেন এবং কিপ্রকারেই বা তাঁহারা যথানিয়মে বিভক্ত হইয়া অবস্থান করিতেছিলেন? ॥৬॥

পাণ্ডবেরাই বা আমার যোদ্ধাদের প্রতি কিপ্রকার ব্যূহ করিয়াছিলেন? কিপ্রকারেই বা অতিদারুণ মহাযুদ্ধ হইয়াছিল? ॥৭॥

কর্ণ যে যুধিষ্ঠিরের দিকে গিয়াছিলেন, তখন অর্জ্জুন কোথায় ছিলেন? কারণ, কোন্ ব্যক্তি অর্জ্জুনের নিকটে যুধিষ্ঠিরের দিকে যাইতে পারে? ॥৮॥

পূর্ব্বে খাণ্ডবদাহের সময়ে যিনি একাকী সমস্ত প্রাণীকে জয় করিয়াছিলেন, এক কর্ণ ব্যতীত অন্য কোন্ জীবনার্থী লোক তাঁহার বিপক্ষে যুদ্ধ করিতে পারে?' ॥৯॥

সঞ্জয় উবাচ।

শৃণু ব্যূহস্য রচনামর্জ্জুনশ্চ যথা গতঃ।
পরিবার্য্য নৃপং স্বং স্বং সংগ্রামশ্চাভবদ্‌যথা ॥১০॥
কৃপঃ শারদ্বতো রাজন্! মাগধাশ্চ তরস্বিনঃ।
সাত্বতঃ কৃতবর্ম্মা চ দক্ষিণং পক্ষমাশ্রিতাঃ ॥১১॥
তেষাং প্রপক্ষৌ শকুনিরুলূকশ্চ মহারথঃ।
সাদিভির্বিমলপ্রাসৈস্তবানীকমরক্ষতাম্ ॥১২॥
গান্ধারিভিরসংভ্রান্তৈঃ পার্বতীয়ৈশ্চ দুর্জয়ৈঃ।
শলভানামিব ব্রাতৈঃ পিশাচৈরিব দুর্দৃশৈঃ ॥১৩॥ (যুগ্মকম্)
চতুস্ত্রিংশৎ সহস্রাণি রথানামনিবর্ত্তিনাম্।
সংশপ্তকা যুদ্ধশৌণ্ডা বামং পক্ষমপালয়ন্ ॥১৪॥
সমন্বিতাস্তব সুতৈঃ কৃষ্ণার্জ্জুনজিঘাংসবঃ।
তেষাং প্রপক্ষাঃ কাম্বোজাঃ শকাশ্চ যবনৈঃ সহ ॥১৫॥
নিদেশাৎ সূতপুত্রস্য সরথাঃ সাশ্বপত্তয়ঃ।
আহ্বয়ন্তোঽর্জ্জুনং তস্থুঃ কেশবঞ্চ মহাবলম্ ॥১৬॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

শৃণ্বিতি। ব্যূহস্য কুরুপক্ষীয়স্য। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥১০॥

কৃপ ইতি। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ। তরস্বিনো বলবন্তঃ। সাত্বতস্তদ্বংশ্যঃ ॥১১॥

তেষামিতি। প্রপক্ষৌ পক্ষাদ্বহিঃস্থিতৌ, উলূকো নাম শকুনিপুত্রঃ। সাদিভিরশ্বারোহিভিঃ। গান্ধারিভির্গান্ধারদেশীয়ৈঃ, অসংভ্রান্তৈরবিচলিতৈঃ। ব্রাতৈঃ সমূহৈঃ ॥১২—১৩॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! আপনার পক্ষে যেরূপ ব্যূহ রচনা হইয়াছিল, অর্জ্জুন যেখানে গিয়াছিলেন এবং আপন আপন রাজাকে পরিবেষ্টন করিয়া সৈন্যেরা যেরূপ যুদ্ধ করিয়াছিল, তাহা শ্রবণ করুন ॥১০॥

রাজা! শরদ্বানের পুত্র কৃপ, বলবান্ মগধসৈন্য এবং সাত্বতবংশীয় কৃতবর্ম্মা ইঁহারা আপনার ব্যূহের দক্ষিণ পক্ষ আশ্রয় করিয়া ছিলেন ॥১১॥

নির্ম্মলপ্রাসধারী, অবিচলিত, পতঙ্গসমূহের ন্যায় শ্রেণিবদ্ধ, পিশাচের তুল্য দুর্দ্দর্শ ও দুর্জ্জয় অশ্বারোহী গান্ধারদেশীয় সৈন্য ও পার্বত্য সৈন্যের সহিত মিলিত হইয়া মহারথ শকুনি ও উলূক সেই কৃপপ্রভৃতির প্রপক্ষ (পক্ষপ্রান্তবর্ত্তী) হইয়া আপনার সৈন্য রক্ষা করিতেছিলেন ॥১২—১৩॥

---

(১৩) গান্ধারৈশ্চাপ্যসংভ্রান্তৈঃ···পি।

মধ্যে সেনামুখে কর্ণো ব্যবতিষ্ঠত দংশিতঃ।
চিত্রবর্ম্মাঙ্গদঃ স্রগ্বী পালয়ন্ বাহিনীমুখম্ ॥১৭॥
রক্ষ্যমাণঃ সুসংরব্ধৈঃ পুত্রৈঃ শস্ত্রভৃতাং বরঃ।
বাহিনীপ্রমুখে বীরঃ সংপ্রকর্ষন্নশোভত ॥১৮॥
অভ্যবর্ত্তন্মহাবাহুশ্চন্দ্রবৈশ্বানরপ্রভঃ।
মহাদ্বিপস্কন্ধগতঃ পিঙ্গাক্ষঃ প্রিয়দর্শনঃ ॥১৯॥
দুঃশাসনো বৃতঃ সৈন্যৈঃ স্থিতো ব্যূহস্য পৃষ্ঠতঃ।
তমন্বয়ান্মহারাজ! স্বয়ং দুর্য্যোধনো নৃপঃ ॥২০॥
চিত্রাশ্বৈশ্চিত্রসন্নাহৈঃ সোদর্য্যৈরভিরক্ষিতঃ।
রক্ষ্যমাণো মহাবীর্য্যৈঃ সহিতৈর্মদ্রকেকয়ৈঃ ॥২১॥

ভারতকৌমুদী

চতুরিতি। যুদ্ধে শৌণ্ডা মত্তাঃ। কৃষ্ণার্জ্জুনৌ জিঘাংসবো হন্তুমিচ্ছবঃ। প্রপক্ষাঃ পক্ষাদ্বহির্বর্ত্তিনঃ। সূতপুত্রস্য কর্ণস্য, অশ্বৈঃ পদাতিভিশ্চ সহেতি তে ॥১৪—১৬॥

মধ্য ইতি। দংশিতঃ কৃতসন্নাহঃ। চিত্রবর্ম্মাঙ্গদো বিচিত্রকবচকেয়ূরঃ, স্রগ্বী মালাবান্ ॥১৭॥

রক্ষ্যেতি। সুসংরব্ধৈঃ অতীবোৎসাহযুক্তৈঃ, পুত্রৈঃ কর্ণস্যৈব। সংপ্রকর্ষন্ সেনাম্ ॥১৮॥

অভীতি। মহাবাহুঃ কর্ণঃ। পিঙ্গাক্ষঃ পিঙ্গলনয়নো বহ্নিরিব ॥১৯॥

রাজা! যুদ্ধমত্ত ও অনিবর্ত্তী চৌত্রিশ হাজার সংশপ্তক আপনার পুত্রগণের সহিত মিলিত হইয়া কৃষ্ণ ও অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছা করিয়া ব্যূহের বাম পক্ষ রক্ষা করিতে লাগিল এবং রথ, অশ্ব ও পদাতির সহিত কাম্বোজ, শক ও যবনেরা কর্ণের আদেশে মহাবল অর্জ্জুন ও কৃষ্ণকে আহ্বান করিতে থাকিয়া সংশপ্তকগণের প্রপক্ষ (পার্শ্ববর্ত্তী) হইয়া রহিল ॥১৪—১৬॥

যুদ্ধসজ্জায় সজ্জিত, বিচিত্র বর্ম্ম ও কেয়ূরধারী এবং মাল্যযুক্ত কর্ণ ব্যূহের মধ্যস্থানে সৈন্যসম্মুখে অবস্থান করিতে লাগিলেন ॥১৭॥

তৎকালে অত্যন্ত উৎসাহী কর্ণপুত্রেরা কর্ণকে রক্ষা করিতে থাকিলে, অস্ত্রধারি-শ্রেষ্ঠ মহাবীর কর্ণ কৌরবসেনা আকর্ষণ করিতে থাকিয়া তাহার মুখদেশে শোভা পাইতে থাকিলেন ॥১৮॥

চন্দ্র ও অগ্নির ন্যায় তেজস্বী, মহাবাহু ও প্রিয়দর্শন কর্ণ মহাহস্তীর স্কন্ধস্থিত পিঙ্গলনয়ন অগ্নিদেবের ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিলেন ॥১৯॥

(২১) চিত্রাস্ত্রৈঃ···পি বা।

অশোভত মহারাজ ! দেবৈরিব শতক্রতুঃ।
অশ্বত্থামা কুরূণাঞ্চ যে প্রবীরা মহারথাঃ ॥২২॥
নিত্যমত্তাশ্চ মাতঙ্গাঃ শূরৈর্ম্লেচ্ছৈঃ সমন্বিতাঃ।
অন্বয়ুস্তদ্রথানীকং ক্ষরন্ত ইব তোয়দাঃ ॥২৩॥ (কলাপকম্)
তে ধ্বজৈর্বৈজয়ন্তীভির্জ্বলদ্ভিঃ পরমায়ুধৈঃ।
সাদিভিশ্চাস্থিতা রেজুর্দ্রুমবন্ত ইবাচলাঃ ॥২৪॥
তেষাং পদাতিনাগানাং পাদরক্ষাঃ সহস্রশঃ।
পট্টিশাসিধরাঃ শূরা বভূবুরনিবর্ত্তিনঃ ॥২৫॥
সাদিভিঃ স্যন্দনৈর্নাগৈরধিকং সমলঙ্কৃতৈঃ।
স ব্যূহরাজো বিবভৌ দেবাসুরচমূপমঃ ॥২৬॥

ভারতকৌমুদী

দুঃশাসন ইতি। অন্বয়াৎ অন্বগচ্ছৎ। চিত্রসন্নাহৈর্বিচিত্রপরিচ্ছদৈঃ। শতক্রতুরিন্দ্রঃ। অন্বয়ুরন্বগচ্ছন্, তদ্রথানীকম্ অশ্বত্থাম্নো রথিসৈন্যম্ ॥২০—২৩॥

ত ইতি। তে মাতঙ্গাঃ, বৈজয়ন্তীভিঃ পতাকাভিঃ। সাদিভিরারোহিভিঃ ॥২৪॥

তেষামিতি। নাগা গজাঃ, পাদরক্ষাঃ পার্শ্বাদিরক্ষকাঃ ॥২৫॥

সাদিভিরিতি। সাদিভিরারোহিভিঃ, স্যন্দনৈ রথৈঃ, নাগৈর্গজৈশ্চ ॥২৬॥

মহারাজ ! দুঃশাসন বহু সৈন্যে পরিবেষ্টিত হইয়া ব্যূহের পশ্চাদ্ভাগে রহিলেন। রাজা স্বয়ং দুর্য্যোধন তাঁহার অনুসরণ করিতে লাগিলেন। তৎকালে বিচিত্রাশ্ব ও বিচিত্রপরিচ্ছদযুক্ত সহোদরেরা মদ্র ও কেকয়দেশীয় মহাবীরগণের সহিত মিলিত হইয়া দুর্য্যোধনকে রক্ষা করিতে থাকিলেন। সুতরাং মহারাজ ! ইন্দ্র যেমন দেবগণে পরিবেষ্টিত হইয়া শোভা পান, তেমন দুর্য্যোধনও তখন শোভা পাইতে লাগিলেন। আর কুরুপক্ষে যে সকল মহারথ প্রধান বীর ছিলেন, তাঁহাদের মধ্যে থাকিয়া অশ্বত্থামাও গমন করিতে থাকিলেন। সর্বদামত্ত হস্তিগণ বীর ম্লেচ্ছগণের সহিত মিলিত হইয়া জলবর্ষী মেঘের ন্যায় সেই রথী সৈন্যের পিছনে যাইতে লাগিল ॥২০—২৩॥

ধ্বজ, পতাকা, উজ্জ্বল উত্তমাস্ত্র সকল ও আরোহিগণ উপরে থাকায় সেই মত্ত হস্তিগণ বৃক্ষযুক্ত পর্ব্বতসমূহের ন্যায় শোভা পাইতে থাকিল ॥২৪॥

পট্টিশ ও তরবারিধারী অনিবর্ত্তী সহস্র সহস্র বীর সেই পদাতি ও হস্তিগণের পার্শ্বরক্ষক হইলেন ॥২৫॥

দেবতা ও অসুরগণের ব্যূহের তুল্য সেই মহাব্যূহ তখন বিশেষ অলঙ্কৃত আরোহী, রথ ও হস্তিগণে শোভা পাইতে লাগিল ॥২৬॥

বার্হস্পত্যঃ সুবিহিতো নায়কেন বিপশ্চিতা।
নৃত্যতীব মহাব্যূহঃ পরেষাং ভয়মাদধৎ ॥২৭॥
তস্য পক্ষপ্রপক্ষেভ্যো নিষ্পতন্তি যুযুৎসবঃ।
পত্ত্যশ্বরথমাতঙ্গাঃ প্রাবৃষীব বলাহকাঃ ॥২৮॥
ততঃ সেনামুখে কর্ণং দৃষ্ট্বা রাজা যুধিষ্ঠিরঃ।
ধনঞ্জয়মমিত্রঘ্নমেকবীরমুবাচ হ ॥২৯॥
পশ্যার্জ্জুন! মহাব্যূহং কর্ণেন বিহিতং রণে।
যুক্তং পক্ষৈঃ প্রপক্ষৈশ্চ সাধ্বনীকং প্রকাশতে ॥৩০॥
তদেতদ্বৈ সমালোক্য প্রত্যমিত্রং মহাবলম্।
যথা নাভিভবত্যস্মাংস্তথা নীতির্বিধীয়তাম্ ॥৩১॥
এবমুক্তোঽর্জ্জুনো রাজ্ঞা প্রাঞ্জলির্নৃপমব্রবীৎ।
যথা ভবানাহ তথা তৎ সর্ব্বং ন তদন্যথা ॥৩২॥

ভারতকৌমুদী

বার্হেতি। বার্হস্পত্যো বৃহস্পত্যুক্তঃ, নায়কেন কর্ণেন, বিপশ্চিতা ব্যূহাভিজ্ঞেন ॥২৭॥
তস্যেতি। নিষ্পতন্তি নির্গচ্ছন্তি স্ম, যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবঃ। প্রাবৃষি বর্ষাসু ॥২৮॥
তত ইতি। অমিত্রঘ্নং শত্রুহন্তারম্, একবীরম্ অদ্বিতীয়বীরম্ ॥২৯॥
পশ্যেতি। সাধু সম্যক্, অনীকং কৌরবসৈন্যম্ ॥৩০॥
তদিতি। প্রত্যমিত্রং বিপক্ষীভূতম্, মহাবলং বিশালসৈন্যম্ ॥৩১॥

ব্যূহাভিজ্ঞ কর্ণ বৃহস্পতির মত অনুসরণ করিয়া নির্ম্মাণ করিয়াছিলেন বলিয়া সেই মহাব্যূহ বিপক্ষগণের ভয় উৎপাদন করিতে থাকিয়া যেন নৃত্য করিতে থাকিল ॥২৭॥

হস্তী, অশ্ব, রথ ও পদাতিগণ যুদ্ধার্থী হইয়া সেই ব্যূহের পক্ষ ও প্রপক্ষ হইতে বর্ষাকালে মেঘের ন্যায় নির্গত হইতে লাগিল ॥২৮॥

তাহার পর রাজা যুধিষ্ঠির কৌরবসৈন্যের সম্মুখে কর্ণকে দেখিয়া অদ্বিতীয় বীর শত্রুহন্তা অর্জ্জুনকে বলিলেন—॥২৯॥

'অর্জ্জুন দেখ—কর্ণ রণস্থলে পক্ষ ও প্রপক্ষযুক্ত মহাব্যূহ রচনা করিয়াছেন; ইহাতে কৌরবসৈন্য বিশেষ শোভা পাইতেছে ॥৩০॥

অতএব এই বিশাল বিপক্ষসৈন্য দেখিয়া সেইরূপ নীতি বিধান কর, যাহাতে আমাদের পরাভব না হয়' ॥৩১॥

(২৭)···ভয়মাবহৎ—পি। (৩০)···পরানীকং প্রকাশতে—বর্দ্ধ বা। (৩১)···প্রত্যমিত্রং মহদ্বলম্···পি।

যস্ত্বস্য বিহিতো ঘাতস্তং করিষ্যামি ভারত!।
প্রধানবধ এবাস্য বিনাশস্তং করোম্যহম্ ॥৩৩॥

যুধিষ্ঠির উবাচ।

তস্মাত্ত্বমেব রাধেয়ং ভীমসেনঃ সুযোধনম্।
বৃষসেনঞ্চ নকুলঃ সহদেবোঽপি সৌবলম্ ॥৩৪॥
দুঃশাসনং শতানীকো হার্দ্দিক্যং শিনিপুঙ্গবঃ।
পাণ্ড্যো দ্রোণসুতং যাতু স্বয়ং যোৎস্যাম্যহং কৃপম্ ॥৩৫॥ (যুগ্মকম্)
দ্রৌপদেয়া ধার্ত্তরাষ্ট্রান্ শিষ্টান্ সহ শিখণ্ডিনা।
তে তে চ তাংস্তান্ সহিতানস্মাকং ঘ্নন্তু মামকাঃ ॥৩৬॥

সঞ্জয় উবাচ।

ইত্যুক্তো ধর্ম্মরাজেন তথেত্যুক্ত্বা ধনঞ্জয়ঃ।
ব্যাদিদেশ স্বসৈন্যানি স্বয়ঞ্চাগাচ্চমূমুখম্ ॥৩৭॥

ভারতকৌমুদী

এবমিতি। উপযুক্তা নীতিরস্মাকমবশ্যমেব কর্ত্তব্যেতি ভাবঃ ॥৩২॥
য ইতি। ঘাতো বধোপায়ঃ। কর্ণবধে সত্যেবাস্য ব্যূহস্য বিনাশো ভবেদিত্যাশয়ঃ ॥৩৩॥
তস্মাদিতি। রাধেয়ং কর্ণম্। হার্দ্দিক্যং কৃতবর্ম্মাণম্, শিনিপুঙ্গবঃ সাত্যকিঃ ॥৩৪—৩৫॥
দ্রৌপেতি। দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ, শিষ্টান্ অবশিষ্টান্। অস্মাকং শত্রূন্ ॥৩৬॥
ইতীতি। ব্যাদিদেশ যুদ্ধারম্ভায়। অগাদগচ্ছৎ, চমূমুখং সেনাগ্রম্ ॥৩৭॥

যুধিষ্ঠির এইরূপ বলিলে, অর্জ্জুন কৃতাঞ্জলি হইয়া তাঁহাকে বলিলেন—'মহারাজ! আপনি যাহা বলিলেন, সে সমস্তই সত্য, অন্যরূপ নহে ॥৩২॥

ভরতনন্দন! এই ব্যূহবিনাশের যে উপায় যুদ্ধশাস্ত্রে বিহিত আছে, আমি তাহাই করিব। কারণ, প্রধানের বধেই ইহার বিনাশ হয়। সুতরাং আমি তাহাই করিব' ॥৩৩॥

যুধিষ্ঠির বলিলেন—'অতএব অর্জ্জুন! তুমিই কর্ণের দিকে যাও; আর ভীম দুর্য্যোধনের দিকে, নকুল বৃষসেনের প্রতি, সহদেব শকুনিকে লক্ষ্য করিয়া, শতানীক দুঃশাসনের উদ্দেশে, সাত্যকি কৃতবর্ম্মার দিকে এবং পাণ্ড্য অশ্বত্থামার প্রতি গমন করুন; আর আমি নিজে কৃপের সহিত যুদ্ধ করি ॥৩৪—৩৫॥

দ্রৌপদীর পুত্রগণ শিখণ্ডীর সহিত মিলিত হইয়া অবশিষ্ট ধার্ত্তরাষ্ট্রগণের দিকে গমন করুন। এইভাবে আমার সেই সেই যোদ্ধারা আমাদের সম্মিলিত সেই সেই শত্রুগণকে বধ করিতে থাকুন' ॥৩৬॥

অগ্নির্বৈশ্বানরঃ পূর্বো ব্রহ্মোদ্ধঃ সপ্তিতাং গতঃ।
তস্মাদ্যঃ প্রথমো জাতস্তং দেবা ব্রাহ্মণং বিদুঃ ॥৩৮॥
ব্রহ্মেশানেন্দ্রবরুণান্ ক্রমশো যোঽবহৎ পুরা।
তমাদ্যং রথমাস্থায় প্রয়াতৌ কেশবার্জ্জুনৌ ॥৩৯॥
অথ তং রথমায়ান্তং দৃষ্ট্বা চাদ্ভুতদর্শনম্।
উবাচাধিরথিং শল্যঃ পুনস্তং যুদ্ধদুর্ম্মদম্ ॥৪০॥

## ভারতকৌমুদী

অর্জ্জুনরথং স্তৌতি দ্বাভ্যামগ্নিরিতি। বৈশ্বানরো বিশ্বেষাং দেবানাং নেতা, পূর্ব্বঃ প্রাচীনঃ, ব্রহ্মণা বেদেন "অগ্নিমীলে পুরোহিতম্" ইত্যাদিবেদস্তত্যেত্যর্থঃ, ইদ্ধো জ্বলিতঃ অগ্নিঃ, সপ্তিতাং যস্তাশ্বত্বং গতঃ, তস্মাদ্যঃ প্রথমো জাতঃ, তং রথম্, দেবা ব্রাহ্মণং বেদসম্বন্ধিনং বিদুঃ ॥৩৮॥

ব্রহ্মেতি। ঈশানঃ শিবঃ। আদ্যং রথানামাদিমম্, আস্থায় আরুহ্য ॥৩৯॥

অথেতি। অদ্ভুতং দর্শনং যস্য তম্। আধিরথিং কর্ণম্ ॥৪০॥

## ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩৭॥ অগ্নিরিতি। যোঽয়ং বৈশ্বানরো বিশ্বস্য নেতা অগ্নিঃ স ব্রহ্মা ব্রাহ্মণঃ প্রজাপতিমুখোদ্ভবত্বসাম্যাৎ। স এব ইন্দুঃ উনত্তীতি ব্যুৎপত্তের্জলাধীশঃ সোমরসশ্চ, স এব সপ্তিতামশ্বত্বং গতঃ "বারুণো বা অশ্ব" ইতি শ্রুতেঃ। সোমোঽপ্যশ্বত্বেন স্তূয়তে— "অত্যং মৃজন্তিকলশে দশক্ষিপ" ইত্যাদৌ ; অত্যম্ অশ্বং কলশে দ্রোণকলশে ক্ষিপোঽঙ্গুলয়ঃ। তমশ্বং দেবা ব্রাহ্মণাশ্চ বিদুঃ। স এক এব দেবশ্চতুর্দ্ধাত্মানং ব্যূহ্যার্জ্জুনরথং বাহয়তীত্যর্থঃ। ব্রহ্মেদ্ধ ইতি পাঠে ব্রহ্মণা বেদেন ইদ্ধঃ স্তুত্যা প্রদীপ্তঃ স এবাশ্বত্বং গত ইত্যর্থঃ ॥৩৮॥

সঞ্জয় বলিলেন—'যুধিষ্ঠির এইরূপ বলিলে, 'তাহাই হইবে' এই কথা বলিয়া অর্জ্জুন সৈন্যগণকে যুদ্ধ করিতে আদেশ করিলেন এবং নিজেও সৈন্যসম্মুখে যাইতে লাগিলেন ॥৩৭॥

সমস্ত দেবতার নেতা ও প্রথমোৎপন্ন অগ্নি বেদের স্তবে প্রজ্বলিত হইয়া যাহার অশ্বত্ব প্রাপ্ত হইয়াছিলেন এবং সেই জন্যই যাহা পূর্ব্বে উৎপন্ন হইয়াছিল, সেই রথকে দেবতারা বেদসম্বন্ধী বলিয়া মনে করেন ॥৩৮॥

যে রথ পূর্ব্বে ক্রমশঃ ব্রহ্মা, শিব, ইন্দ্র ও বরুণকে বহন করিয়াছিল, সেই আদিম রথে আরোহণ করিয়া কৃষ্ণ ও অর্জ্জুন প্রস্থান করিলেন ॥৩৯॥

তাহার পর অদ্ভুতদর্শন সেই রথ আসিতেছে দেখিয়া শল্য পুনরায় যুদ্ধদুর্দ্ধর্ষ কর্ণকে বলিলেন—॥৪০॥

(৩৮) অগ্নির্বৈশ্বানরঃ পূর্বম্···যং দেবাঃ···পি।

অয়ং স রথ আয়াতি শ্বেতাশ্বঃ কৃষ্ণসারথিঃ।
দুর্বারঃ সর্বসৈন্যানাং বিপাকঃ কর্ম্মণামিব।
নিঘ্নন্নমিত্রান্ কৌন্তেয়ো যং কর্ণ! পরিপৃচ্ছসি ॥৪১॥
শ্রূয়তে তুমুলঃ শব্দো যথা মেঘস্বনো মহান্।
ধ্রুবমেতৌ মহাত্মানৌ বাসুদেবধনঞ্জয়ৌ ॥৪২॥
এষ রেণুঃ সমুদ্ভুতো দিবমাবৃত্য তিষ্ঠতি।
চক্রনেমিপ্রণুন্নেব কম্পতে কর্ণ! মেদিনী ॥৪৩॥
প্রবাত্যেষ মহাবায়ুরভিতস্তব বাহিনীম্।
ক্রব্যাদা ব্যাহরন্ত্যেতে মৃগাঃ ক্রন্দন্তি ভৈরবম্ ॥৪৪॥
পশ্য কর্ণ! মহাঘোরং ভয়দং লোমহর্ষণম্।
কবন্ধং মেঘসঙ্কাশং ভানুমাবৃত্য সংস্থিতম্ ॥৪৫॥

## ভারতকৌমুদী

অয়মিতি। শ্বেতা অশ্বা যস্য সঃ। বিপাকঃ পরিণামঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪১॥ শ্রূয়ত ইতি। মেঘস্য স্বনো গম্ভীরশব্দঃ। ধ্রুবং নিশ্চিতম্ ॥৪২॥ এষ ইতি। রেণুর্ধূলিঃ, দিবং গগনম্। চক্রাণাং নেমিভিঃ প্রান্তৈঃ প্রণুন্না চালিতা ॥৪৩॥ প্রেতি। অভিতঃ সর্বতঃ। ক্রব্যাদা মাংসভোজিনো জন্তবঃ, ব্যাহরন্তি রুবন্তি ॥৪৪॥ পশ্যেতি। কবন্ধং শিরঃশূন্যদেহাকারামৌৎপাতিকীং ছায়াম্, ভানুং সূর্য্যম্ ॥৪৫॥

## ভারতভাবদীপঃ

এবমশ্বান্ স্তুত্বা রথং স্তৌতি—ব্রহ্মেতি ॥৩৯—৪০॥ অয়ং স রথঃ কৌন্তেয় আয়াত ইতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥৪১॥ শব্দো রথস্যেতি শেষঃ ॥৪২—৪৩॥ প্রবাতীত্যাদি পরাজয়লক্ষণমাহ তেজো-

'কর্ণ! শ্বেতাশ্ব ও কৃষ্ণসারথি এই সেই রথ আসিতেছে; ইহা কর্ম্মের পরিণামের ন্যায় সমস্ত সৈন্যের দুর্নিবারণীয়; আর তুমি যাঁহার বিষয় জিজ্ঞাসা করিয়াছিলে, এই সেই অর্জ্জুনও শত্রুসংহার করিতে করিতে আসিতেছেন ॥৪১॥

যখন মেঘের শব্দের ন্যায় মহাতুমুল শব্দ শুনা যাইতেছে, তখন নিশ্চয়ই ইঁহারা মহাত্মা কৃষ্ণ ও অর্জ্জুন হইবেন ॥৪২॥

কর্ণ! এই ধূলিজাল উত্থিত হইয়া আকাশ যেন আবৃত করিয়া রহিতেছে এবং পৃথিবী যেন রথচক্রচালিত হইয়া কম্পিত হইতেছে ॥৪৩॥

তোমার সৈন্যের সকল দিকে এই মহাবায়ু বহিতেছে, এই মাংসভোজী জন্তুরা রব করিতেছে এবং হরিণগণ ভয়ঙ্কর ক্রন্দন করিতেছে ॥৪৪॥

কর্ণ! দেখ—মহাভীষণাকৃতি, ভয়জনক ও লোমহর্ষণ মেঘতুল্য একটা কবন্ধ সূর্য্যমণ্ডল আবৃত করিয়া রহিয়াছে ॥৪৫॥

পশ্য যূথৈর্বহুবিধৈর্ম্মৃগাণাং সর্বতোদিশম্।
বলিভিঃ কর্ণ! শার্দ্দূলৈরাদিত্যোঽভিনিরীক্ষ্যতে ॥৪৬॥
পশ্য কঙ্কাংশ্চ গৃধ্রাংশ্চ সমবেতান্ সহস্রশঃ।
স্থিতানভিমুখান্ ঘোরানন্যোন্যমভিভাষতঃ ॥৪৭॥
রঞ্জিতাশ্চামরা যুক্তাস্তব কর্ণ! মহারথে।
প্রবরাঃ প্রচলন্ত্যেতে ধ্বজশ্চৈব প্রকম্পতে ॥৪৮॥
সবেপথূন্ হয়ান্ পশ্য মহাকায়ান্ মহাজবান্।
প্লবমানান্ দর্শনীয়ানাকাশে গরুড়ানিব ॥৪৯॥
ধ্রুবমেষু নিমিত্তেষু ভূমিমাশ্রিত্য পার্থিবাঃ।
স্বপ্স্যন্তি নিহতাঃ কর্ণ! শতশোঽথ সহস্রশঃ ॥৫০॥
শঙ্খানাং তুমুলঃ শব্দঃ শ্রূয়তে লোমহর্ষণঃ।
আনকানাঞ্চ রাধেয়! মৃদঙ্গানাঞ্চ সর্বশঃ ॥৫১॥

ভারতকৌমুদী

পশ্যেতি। যূথৈঃ সংঘৈঃ। বলিভির্বলবদ্ভিঃ। ইদমপি দুর্লক্ষণমিত্যাশয়ঃ ॥৪৬॥
পশ্যেতি। কঙ্কান্ গৃধ্রাংশ্চ পক্ষিণঃ। অভিভাষতো রুবতঃ ॥৪৭॥
রঞ্জিতা ইতি। যুক্তা নিবদ্ধাঃ। প্রবরা উত্তমাঃ ॥৪৮॥
সেতি। সবেপথূন্ সকম্পান্। মহাজবান্ মহাবেগান্। প্লবমানামুৎপততঃ ॥৪৯॥
ধ্রুবমিতি। নিমিত্তেষু দুর্লক্ষণেষু। স্বপ্স্যন্তি শয়িষ্যন্তে ॥৫০॥
শঙ্খানামিতি। আনকানাং তদানীন্তনবাদ্যবিশেষাণাম্ ॥৫১॥

কর্ণ! কর্ণ! দেখ—নানাবিধপশুসমূহ এবং বলবান্ ব্যাঘ্রগণ সকল দিকে সূর্য্যের প্রতি দৃষ্টিপাত করিতেছে ॥৪৬॥

দেখ—ভয়ঙ্কর সহস্র সহস্র কঙ্ক ও গৃধ্রপক্ষী (হাড়গিলা ও শকুন) সমবেত হইয়া পরস্পর অভিমুখে থাকিয়া রব করিতেছে ॥৪৭॥

কর্ণ! তোমার বিশাল রথে নিবদ্ধ রঞ্জিত ও উত্তম এই চামরগুলি চলিতেছে এবং ধ্বজটা কাঁপিতেছে ॥৪৮॥

দেখ—বিশালদেহ, মহাবেগশালী ও সুদৃশ্য অশ্বগণ কাঁপিতে থাকিয়া আকাশে গরুড়গণের ন্যায়ই যেন উড়িতেছে ॥৪৯॥

কর্ণ! এই সকল দুর্লক্ষণ উপস্থিত হওয়ায় নিশ্চয়ই শত শত ও সহস্র সহস্র রাজা নিহত হইয়া ভূমি অবলম্বন করিয়া শয়ন করিবেন ॥৫০॥

(৪৬)...সর্ব্বতোদিশঃ...পি। (৪৮) রজসা চ সমাযুক্তে তব কর্ণ! মহারথে। প্রবনাঃ প্রজ্বলন্ত্যেতে...পি।

বাণশব্দান্ বহুবিধান্ নরাশ্বরথনিস্বনান্।
জ্যাতলত্রেষু শব্দাংশ্চ শৃণু কর্ণ! মহাত্মনাম্ ॥৫২॥
হেমরূপ্যপ্রসৃষ্টানাং বাসসাং শিল্পিনির্ম্মিতাঃ।
নানাবর্ণা রথে ভান্তি শ্বসনেন প্রকম্পিতাঃ ॥৫৩॥
সহেমচন্দ্রতারার্কাঃ পতাকাঃ কিঙ্কিণীযুতাঃ।
পশ্য কর্ণার্জ্জুনস্যৈতাঃ সৌদামিন্য ইবাম্বুদে ॥৫৪॥
ধ্বজাঃ কণকণায়ন্তে বাতেনাভিসমীরিতাঃ।
বিভ্রাজন্তি রণে কর্ণ! বিমানে দৈবতে যথা।
সপতাকা রথাশ্চৈতে পাঞ্চালানাং মহাত্মনাম্ ॥৫৫॥

ভারতকৌমুদী

বাণেতি। জ্যাতলত্রেষু ধনুর্গুণহস্তাবরণেষু জাতানিতি শেষঃ ॥৫২॥

হেমেতি। হেমরূপ্যৈঃ প্রসৃষ্টানাং খচিতানাম্। নানাবর্ণাঃ পতাকাঃ। শ্বসনেন বায়ুনা ॥৫৩॥

সেতি। হেম্নশ্চন্দ্রতারার্কৈস্তত্তচ্চিহ্নৈঃ সহেতি তাঃ। সৌদামিন্যো বিদ্যুতঃ ॥৫৪॥

ধ্বজা ইতি। কণকণায়ন্তে কণকণশব্দান্ কুর্ব্বন্তি। দৈবতে দেবতাসম্বন্ধিনি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৫॥

ভারতভাবদীপঃ

ভঙ্গার্থমেব ॥৪৪॥ কবন্ধং কেতুম্ ॥৪৫॥ মৃগাদিভিরাদিত্যাবেক্ষণং ক্রিয়মাণং মৃত্যুসূচকম্ ॥৪৬—৪৭॥ চামরা রথেঽবলম্বন্তো রথাক্ষচক্রয়োঃ সজ্ঘর্ষজৈঃ স্ফুলিঙ্গৈর্জ্বলন্তীত্যর্থঃ ॥৪৮—৫১॥

রাধানন্দন! সকল দিকেই শঙ্খ, আনক ও মৃদঙ্গের তুমুল ও লোমহর্ষণ শব্দ শুনা যাইতেছে ॥৫১॥

কর্ণ! শোন, নানাবিধ বাণের শব্দ, মানুষ, অশ্ব ও রথের ধ্বনি, ধনুষ্টঙ্কার ও হস্তাবরণের রব হইতেছে ॥৫২॥

রথসমূহে স্বর্ণ ও রৌপ্যখচিত, শিল্পিনির্ম্মিত নানাবর্ণের বস্ত্রপতাকা সকল বায়ুকম্পিত হইয়া প্রকাশ পাইতেছে ॥৫৩॥

কর্ণ! দেখ—স্বর্ণের চন্দ্র, নক্ষত্র ও সূর্য্যচিহ্নে চিহ্নিত এবং কিঙ্কিণীযুক্ত অর্জ্জুনরথের এই পতাকা সকল, মেঘে বিদ্যুতের ন্যায় দৃষ্টিগোচর হইতেছে ॥৫৪॥

কর্ণ! এই ধ্বজগুলি বায়ুসঞ্চালিত হইয়া 'কণকণ-'শব্দ করিতেছে এবং দেববিমানস্থ ধ্বজের ন্যায় শোভা পাইতেছে, আর মহাত্মা পাঞ্চালগণের এই পতাকাযুক্ত রথ সকল আসিতেছে ॥৫৫॥

(৫৫)···বিমানে দেবতা যথা···পি বঙ্গ বর্দ্ধ।

পশ্য কুন্তীসুতং বীরং বীভৎসুমপরাজিতম্ ।
প্রধর্ষয়িতুমায়ান্তং কপিপ্রবরকেতনম্ ॥৫৬॥
এষ ধ্বজাগ্রে পার্থস্য প্রেক্ষণীয়ঃ সমন্ততঃ ।
দৃশ্যতে বানরো ভীমো দ্বিষতাং মন্যুবর্দ্ধনঃ ॥৫৭॥
এতচ্চক্রং গদা শাঙ্গং শঙ্খঃ কৃষ্ণস্য ধীমতঃ ।
অত্যর্থং ভ্রাজতে কৃষ্ণে কৌস্তুভস্ত মণিস্ততঃ ॥৫৮॥
এষ শাঙ্গগদাপাণির্বাসুদেবোঽতিবীর্য্যবান্ ।
বাহয়ন্নেতি তুরগান্ পাণ্ডুরান্ বাতরংহসঃ ॥৫৯॥
এতৎ কূজতি গাণ্ডীবং বিকৃষ্টং সব্যসাচিনা ।
এতে হস্তবতা মুক্তা ঘ্নন্ত্যমিত্রান্ শিতাঃ শরাঃ ॥৬০॥

## ভারতকৌমুদী

পশ্যেতি। বীভৎসুমর্জ্জুনম্। প্রধর্ষয়িতুং নিপীড়য়িতুম্ ॥৫৬॥
এষ ইতি। মন্যুবর্দ্ধনো ভীমত্বাদেব দৈন্যবৃদ্ধিকারী ॥৫৭॥
এতদিতি। শাঙ্গং শৃঙ্গনির্ম্মিতং ধনুঃ। কৌস্তুভো মণিস্ত কৃষ্ণে ততোঽপি ভ্রাজতে ॥৫৮॥
এষ ইতি। বাহয়ন্ চালয়ন্। পাণ্ডুরান্ শ্বেতান্, বাতরংহসো বায়ুবেগান্ ॥৫৯॥

## ভারতভাবদীপঃ

জ্যাতলত্রেষু কর্ণানিতি পাঠে কর্ণো বাদ্যবিশেষঃ তেষাং ধ্বনীন্ ॥৫২॥ শিঞ্জিনো রঞ্জকাঃ ॥৫৩—৫৬॥ অঘবর্দ্ধনো দুঃখস্য বর্দ্ধয়িতা ॥৫৭—৮৬॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৫॥

দেখ—মহাবীর, অপরাজিত ও কপিধ্বজ কুন্তীনন্দন অর্জ্জুন আক্রমণ করিবার জন্য আসিতেছেন ॥৫৬॥

সকল দিক্ হইতে দৃশ্য, ভীষণমূর্ত্তি ও শত্রুগণের দৈন্যবর্দ্ধক এই বানর অর্জ্জুনের ধ্বজাগ্রে দেখা যাইতেছে ॥৫৭॥

ধীমান্ কৃষ্ণের এই চক্র, গদা, শাঙ্গধনু ও শঙ্খ অত্যন্ত শোভা পাইতেছে এবং কৌস্তুভমণি তাহা হইতেও বিশেষ শোভা প্রাপ্ত হইতেছে ॥৫৮॥

এই শাঙ্গধনু ও গদাধারী এবং মহাবল কৃষ্ণ শ্বেতবর্ণ ও বায়ুর ন্যায় বেগবান্ অশ্বগণকে চালন করিতে করিতে আসিতেছেন ॥৫৯॥

শিক্ষিতহস্ত অর্জ্জুনের আকর্ষণে এই গাণ্ডীবধনু অব্যক্ত শব্দ করিতেছে এবং এই তাঁহার নিক্ষিপ্ত সুধার বাণ সকল শত্রু বিনাশ করিতেছে ॥৬০॥

(৫৭)···দ্বিষতামঘবর্দ্ধনঃ—পি বা সো।

বিশালায়তভাম্রাক্ষৈঃ পূর্ণচন্দ্রনিভাননৈঃ।
এষা ভূঃ কীর্য্যতে রাজ্ঞাং শিরোভিরপলায়িনাম্ ॥৬১॥
এতে পরিঘসঙ্কাশাঃ পুণ্যগন্ধানুলেপনাঃ।
উদ্যতায়ুধশৌণ্ডানাং পাত্যন্তে সায়ুধা ভুজাঃ ॥৬২॥
নিরস্তনেত্রজিহ্বান্ত্রা বাজিনঃ সহ সাদিভিঃ।
পাতিতাঃ পাত্যমানাশ্চ ক্ষিতৌ ক্ষীণাশ্চ শেরতে ॥৬৩॥
এতে পর্বতশৃঙ্গাণাং তুল্যরূপা হতা দ্বিপাঃ।
সংছিন্নভিন্নাঃ পার্থেন প্রপতন্ত্যদ্রয়ো যথা ॥৬৪॥
গন্ধর্বনগরাকারা রথা হতনরেশ্বরাঃ।
বিমানানীব পুণ্যান্তে স্বর্গিণাং নিপতন্ত্যমী ॥৬৫॥
ব্যাকুলীকৃতমত্যর্থং পশ্য সৈন্যং কিরীটিনা।
নানামৃগসহস্রাণাং যূথং কেশরিণা যথা ॥৬৬॥

ভারতকৌমুদী

এতদিতি। কূজতি অব্যক্তং রৌতি। হস্তবতা শিক্ষিতহস্তেন। শিতাঃ সুধারাঃ ॥৬০॥
বিশালেতি। পূর্ণচন্দ্রনিভানি আননানি যেষাং তৈঃ। কীর্য্যতে আচ্ছাদ্যতে ॥৬১॥
এত ইতি। উদ্যতায়ুধাশ্চ তে শৌণ্ডা যুদ্ধমত্তাশ্চেতি তেষাম্ ॥৬২॥
নিরিতি। নিরস্তানি ছিত্বা ক্ষিপ্তানি নেত্রাণি জিহ্বা অন্ত্রাণি নাড্যশ্চ যেষাং তে ॥৬৩॥
এত ইতি। দ্বিপাঃ কুরুপক্ষীয়া হস্তিনঃ। পার্থেনার্জ্জুনেন ॥৬৪॥
গন্ধর্বেতি। হতা নরেশ্বরা আরোহিণো রাজানো যেষাং তে। পুণ্যান্তে তৎক্ষয়ান্তে ॥৬৫॥

অপলায়ী রাজগণের মস্তকে এই সমরভূমি আবৃত হইতেছে; এই মস্তকগুলির নয়ন সকল বিশাল, বিস্তৃত ও তাম্রবর্ণ এবং মুখ সকল পূর্ণচন্দ্রতুল্য ॥৬১॥

বীরগণ যুদ্ধে মত্ত হইয়া অস্ত্র উত্তোলন করিলে, এই তাঁহাদের পরিঘতুল্য, পবিত্রগন্ধদ্রব্যলিপ্ত ও অস্ত্রযুক্ত বাহু সকল নিপাতিত হইতেছে ॥৬২॥

নয়ন, জিহ্বা ও নাড়ী ছেদন করিয়া নিক্ষেপ করিলে, এই অশ্বগণ আরোহিগণের সহিত ক্ষীণ অবস্থায় পাতিত ও পাত্যমান হইয়া ভূতলে শয়ন করিতেছে ॥৬৩॥

অর্জ্জুন পর্ব্বতশৃঙ্গের তুল্য হস্তিগণকে ছিন্ন, ভিন্ন ও নিহত করিলে, এই সেগুলি পর্বতের ন্যায় পতিত হইতেছে ॥৬৪॥

আরোহী রাজগণকে বধ করিলে, ঐ গন্ধর্বনগরের তুল্য রথগুলি, পুণ্যক্ষয়ের পরে স্বর্গবাসীদিগের বিমানসমূহের ন্যায় পতিত হইতেছে ॥৬৫॥

(৬৩) নিরস্তনেত্রজিহ্বাশ্চ…পতিতাঃ পাত্যমানাশ্চ…পি বা সো। (৬৪)…তুল্যরূপা মহাদ্বিপাঃ…প্রপতন্তো দ্রুমা যথা—পি। (৬৫)…বিমানানীব পুণ্যানি…পি।

ঘ্নন্ত্যেতে পার্থিবান্ বীরাঃ পাণ্ডবাঃ সমভিদ্রুতাঃ।
নাগাশ্বরথপত্ত্যোঘাংস্তাবকান্ সমভিঘ্নতঃ ॥৬৭॥
এষ সূর্য্য ইবাম্ভোদৈশ্ছন্নঃ পার্থো ন দৃশ্যতে।
ধ্বজাগ্রং দৃশ্যতে ত্বস্য জ্যাশব্দশ্চাপি শ্রূয়তে ॥৬৮॥
অদ্য দ্রষ্টাসি তং বীরং শ্বেতাশ্বং কৃষ্ণসারথিম্।
নিঘ্নন্তং শাত্রবান্ সংখ্যে যং কর্ণ! পরিপৃচ্ছসি ॥৬৯॥
অদ্য তৌ পুরুষব্যাঘ্রৌ লোহিতাক্ষৌ পরন্তপৌ।
বাসুদেবার্জ্জুনৌ কর্ণ! দ্রষ্টাস্যেকরথে স্থিতৌ ॥৭০॥
সারথির্যস্য বার্ষ্ণেয়ো গাণ্ডীবং যস্য কার্ম্মুকম্।
তঞ্চেদ্ধন্তাসি রাধেয়! ত্বং নো রাজা ভবিষ্যসি ॥৭১॥

## ভারতকৌমুদী

ব্যাকুলীতি। নানামৃগসহস্রাণাং বহুবিধহরিণসমূহানাম, কেশরিণা সিংহেন ॥৬৬॥
ঘ্নন্তীতি। সমভিদ্রুতাস্তৈঃ পার্থিবৈরেবাক্রান্তাঃ। সমভিঘ্নতঃ প্রহরতঃ ॥৬৭॥
এষ ইতি। অম্ভোদৈর্মেঘৈঃ, ছন্নঃ কুরুবীরৈরাবৃতঃ। জ্যাশব্দো ধনুর্গুণধ্বনিঃ ॥৬৮॥
অদ্যেতি। শ্বেতা অশ্বা যস্য তম্, কৃষ্ণশ্চ সারথির্যস্য তম্। সংখ্যে যুদ্ধে ॥৬৯॥
অদ্যেতি। লোহিতাক্ষৌ রক্তনয়নৌ। দ্রষ্টাসি দ্রক্ষ্যসি ॥৭০॥
সারথিরিতি। বার্ষ্ণেয়ো বৃষ্ণিবংশীয়ঃ কৃষ্ণঃ। হন্তাসি হন্তুং শক্ষ্যসি, নঃ অস্মাকম্ ॥৭১॥

কর্ণ! দেখ, সিংহ যেমন নানাবিধ হরিণগণকে অত্যন্ত আকুল করে, সেইরূপ অর্জ্জুন কৌরবসৈন্যগণকে অত্যন্ত আকুল করিয়া তুলিয়াছেন ॥৬৬॥

কুরুপক্ষের রাজারা যাইয়া আক্রমণ করিলে, এই বীর পাণ্ডবেরা তাঁহাদিগকে বধ করিতেছেন এবং আপনার পক্ষের হস্তী, অশ্ব, রথ ও পদাতিরা আঘাত করিতে থাকিলে, তাহাদিগকেও সংহার করিতেছেন ॥৬৭॥

মেঘসমূহ যেমন সূর্য্যকে আবৃত করে, তেমন কৌরবসৈন্যেরা অর্জ্জুনকে আবৃত করিয়াছে; সুতরাং উঁহাকে আর দেখা যাইতেছে না, কেবল উঁহার ধ্বজাগ্র দৃষ্টি-গোচর হইতেছে এবং ধনুষ্টঙ্কার শুনা যাইতেছে ॥৬৮॥

কর্ণ! তুমি যাঁহার কথা জিজ্ঞাসা করিয়াছিলে, শ্বেতাশ্ব ও কৃষ্ণসারথি সেই বীর অর্জ্জুন যুদ্ধে শত্রুসংহার করিতেছেন দেখিতে পাইবে ॥৬৯॥

কর্ণ! আজ সেই পুরুষশ্রেষ্ঠ, রক্তনয়ন ও শত্রুদমনকারী কৃষ্ণ ও অর্জ্জুনকে একরথে দর্শন করিবে ॥৭০॥

রাধানন্দন! কৃষ্ণ যাঁহার সারথি এবং গাণ্ডীব যাঁহার ধনু, তুমি যদি সেই অর্জ্জুনকে বধ করিতে পার, তবে তুমিই আমাদের রাজা হইবে ॥৭১॥

এষ সংশপ্তকাহূতস্তানেবাভিমুখো গতঃ।
করোতি কদনঞ্চৈষাং সংগ্রামে দ্বিষতাং বলী ॥৭২॥
ইতি ব্রুবাণং মদ্রেশং কর্ণঃ প্রাহাতিমন্যুমান্।
পশ্য সংশপ্তকৈঃ ক্রুদ্ধৈঃ সর্বতঃ সমভিদ্রুতঃ ॥৭৩॥
এষ সূর্য্য ইবাম্ভোদৈশ্ছন্নঃ পার্থো ন দৃশ্যতে।
এতদন্তোঽর্জ্জুনঃ শল্য ! নিমগ্নো যোধসাগরে ॥৭৪॥

শল্য উবাচ।

বরুণং কোঽম্ভসা হন্যাদিন্ধনেন চ পাবকম্।
কোঽনিলং বা নিগৃহ্নীয়াৎ পিবেদ্বা কো মহার্ণবম্ ॥৭৫॥
ঈদৃগ্রূপমহং মন্যে পার্থস্য যুধি নিগ্রহম্।
ন হি শক্যোঽর্জ্জুনো জেতুং যুধি সেন্দ্রৈঃ সুরাসুরৈঃ ॥৭৬॥

ভারতকৌমুদী

এষ ইতি। কদনং নিপীড়নম্। বলী বলবানর্জ্জুনঃ ॥৭২॥
ইতীতি। অতিমন্যুমান্ অতীবক্রুদ্ধঃ। সমভিদ্রুতঃ অর্জ্জুনঃ সমাক্রান্তঃ ॥৭৩॥
এষ ইতি। এষ এবান্তোঽবসানং যস্য সঃ, যেন যোধসাগরে নিমগ্নঃ ॥৭৪॥
বরুণমিতি। ইন্ধনেন কাষ্ঠেন। নিগৃহ্নীয়াৎ ধৃত্বা দময়েৎ ॥৭৫॥
ঈদৃগিতি। ঈদৃগ্রূপম্ অম্ভঃপ্রভৃতিভির্বরুণাদিনিগ্রহরূপম্। সেন্দ্রৈরিন্দ্রসহিতৈঃ ॥৭৬॥

সংশপ্তকগণ আহ্বান করিলে, বলবান্ অর্জ্জুন এই তাহাদের অভিমুখে গমন করিলেন এবং যুদ্ধে এই তাহাদের পীড়ন করিতে আরম্ভ করিলেন ॥৭২॥

শল্য এইরূপ বলিতে লাগিলে, কর্ণ অত্যন্তক্রুদ্ধ হইয়া তাঁহাকে বলিলেন—'মদ্ররাজ ! দেখুন—ক্রুদ্ধ সংশপ্তকেরা সকল দিকে অর্জ্জুনকে আক্রমণ করিয়াছে ॥৭৩॥

মেঘ যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ সংশপ্তকেরা অর্জ্জুনকে আবৃত করিয়াছে ; সুতরাং আর উহাকে দেখা যাইতেছে না। শল্য ! অর্জ্জুন যোদ্ধৃ-সাগরে নিমগ্ন হইয়াছে। অতএব এই উহার শেষ' ॥৭৪॥

শল্য বলিলেন—'কর্ণ ! কোন্ ব্যক্তি জলদ্বারা বরুণকে বধ করিতে পারে ? এবং কাষ্ঠদ্বারা অগ্নিকে নির্ব্বাণ করিতে সমর্থ হয় ? কোন্ ব্যক্তিই বা বায়ুকে ধরিয়া রাখিতে পারে ? কিংবা মহাসমুদ্রকে পান করিতে সমর্থ হয় ? ॥৭৫॥

অর্জ্জুনকে যুদ্ধে বধ করাকে আমি এইরূপই মনে করি। কারণ, ইন্দ্রের সহিত দেবগণ এবং অসুরগণও যুদ্ধে অর্জ্জুনকে জয় করিতে পারেন না ॥৭৬॥

(৭৩)···প্রাহাতিমন্যুনা···পি বা সো।

অথবা পরিতোষস্তে বাচোক্ত্বা সুমনা ভব।
ন স শক্যো যুধা জেতুমন্যং কুরু মনোরথম্ ॥৭৭॥
বাহুভ্যামুদ্ধরেদ্ভূমিং দহেৎ ক্রুদ্ধ ইমাঃ প্রজাঃ।
পাতয়েত্ত্রিদিবাদ্দেবান্ যোঽর্জ্জুনং সমরে জয়েৎ ॥৭৮॥
পশ্য কুন্তীসুতং বীরং ভীমমক্লিষ্টকারিণম্।
প্রভাসন্তং মহাবাহুং স্থিতং মেরুমিবাপরম্ ॥৭৯॥
অমর্ষী নিত্যসংরব্ধশ্চিরবৈরমনুস্মরন্।
এষ ভীমো জয়প্রেপ্সুর্যুধি তিষ্ঠতি বীর্য্যবান্ ॥৮০॥
এষ ধর্ম্মভৃতাং শ্রেষ্ঠো ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
তিষ্ঠত্যসুকরঃ সংখ্যে পরৈঃ পরপুরঞ্জয়ঃ ॥৮১॥
এতৌ চ পুরুষব্যাঘ্রাবশ্বিনাবিব সোদরৌ।
নকুলঃ সহদেবশ্চ তিষ্ঠতো যুধি দুর্জ্জয়ৌ ॥৮২॥

## ভারতকৌমুদী

অথবেতি। সুমনা বাচোক্ত্বৈব সন্তুষ্টচিত্তঃ। অন্যমর্জ্জুনজয়ভিন্নবিষয়ম্ ॥৭৭॥
বাহুভ্যামিতি। উদ্ধরেদুত্তোলয়েৎ। প্রজা জনান্ ॥৭৮॥
পশ্যেতি। অক্লিষ্টং যথা স্যাত্তথা কর্ত্তুং যুদ্ধে জয়ং বিধাতুং শীলমস্যেতি তম্ ॥৭৯॥
অমর্ষীতি। অমর্ষী অসহিষ্ণুঃ, নিত্যসংরব্ধঃ সর্ব্বদা ক্রুদ্ধঃ ॥৮০॥
এষ ইতি। অসুকরঃ অসুজয়ঃ। পরপুরঞ্জয়ো বিপক্ষনগরবিজয়ী ॥৮১॥

অথবা বাক্যে এইরূপ বলিয়া যদি তোমার পরিতোষ হয়, তবে বাক্যে বলিয়া পরিতুষ্ট হইতে থাক। বাস্তবিক পক্ষে যুদ্ধে অর্জ্জুনকে জয় করা অসম্ভব। অতএব অন্য বিষয়ের অভিলাষ কর ॥৭৭॥

যিনি যুদ্ধে অর্জ্জুনকে জয় করিতে পারিবেন, তিনি বাহুযুগলদ্বারা পৃথিবী উত্তোলন করিতে সমর্থ হইবেন, ক্রুদ্ধ হইয়া এই সমস্ত লোক দগ্ধ করিতে পারিবেন এবং স্বর্গ হইতে দেবগণকে পাতিত করিতে সমর্থ হইবেন ॥৭৮॥

কর্ণ! দেখ, কুন্তীনন্দন, বীর, মহাবাহু, অনায়াসে যুদ্ধবিজয়ী ও বীরতেজে দীপ্যমান ভীমসেন অপর সুমেরুপর্ব্বতের ন্যায় অবস্থান করিতেছেন ॥৭৯॥

অসহিষ্ণু, সর্ব্বদা ক্রুদ্ধ ও বলবান্ এই ভীমসেন পূর্ব্বশত্রুতা স্মরণ করিয়া জয়াভিলাষী হইয়া রণস্থলে রহিয়াছেন ॥৮০॥

যুদ্ধে বিপক্ষের দুর্জয়, শত্রুনগরবিজয়ী ও ধার্ম্মিকশ্রেষ্ঠ এই ধর্ম্মরাজ যুধিষ্ঠির অবস্থিতি করিতেছেন ॥৮১॥

(৭৭)···বাচমুক্ত্বা সুখী ভব···পি। (৮০)···নিত্যসংক্রুদ্ধঃ···পি।

দৃশ্যন্ত এতে কার্ষ্ণেয়াঃ পঞ্চ পঞ্চাচলা ইব।
ব্যবস্থিতা যোদ্ধুকামাঃ সর্ব্বেঽর্জ্জুনসমা যুধি ॥৮৩॥
এতে দ্রুপদপুত্রাশ্চ ধৃষ্টদ্যুম্নপুরোগমাঃ।
স্ফীতাঃ সত্যজিতো বীরাস্তিষ্ঠন্তি পরমৌজসঃ ॥৮৪॥
অসাবিন্দ্র ইবাসহ্যঃ সাত্যকিঃ সাত্বতাং বরঃ।
যুযুৎসুরুপযাত্যস্মান্ ক্রুদ্ধান্তকসমঃ পুরঃ ॥৮৫॥
ইতি সংবদতোরেব তয়োঃ পুরুষসিংহয়োঃ।
তে সেনে সমসজ্জেতাং গঙ্গাযমুনবদ্ভৃশম্ ॥৮৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি কর্ণশল্যসংবাদে পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

এতাবিতি। অশ্বিনৌ অশ্বিকুমারৌ দেবৌ ॥৮২॥

দৃশ্যন্ত ইতি। কৃষ্ণায়া দ্রৌপদ্যা অপত্যানীতি কার্ষ্ণেয়াঃ। অচলাঃ পর্বতাঃ ॥৮৩॥

এত ইতি। স্ফীতা গর্বোৎফুল্লাঃ, সত্যং ধ্রুবমেব জয়ন্তীতি সত্যজিতঃ ॥৮৪॥

অসাবিতি। সাত্বতাং সাত্বতবংশ্যানাম্। ক্রুদ্ধান্তকসমঃ ক্রুদ্ধযমতুল্যঃ ॥৮৫॥

ইতীতি। তয়োঃ কর্ণশল্যয়োঃ। তে কুরুপাণ্ডবীয়ে উভে সেনে, সমসজ্জেতাং মিলিতে অভবতাম্। যমুনবদিতি "ঘাকারৌ স্ত্রীকৃতৌ হ্রস্বৌ কচিৎ" ইতি হ্রস্বঃ ॥৮৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

পুরুষশ্রেষ্ঠ, যুদ্ধে দুর্জ্জয় এবং অশ্বিনীকুমারদ্বয়ের ন্যায় সুন্দরমূর্ত্তি এই সহোদর নকুল ও সহদেব রহিয়াছেন ॥৮২॥

এই দ্রৌপদীর পঞ্চ পুত্রকে দেখা যাইতেছে ; ইহারা সকলেই যুদ্ধে অর্জ্জুনের তুল্য এবং ইহারা যুদ্ধার্থী হইয়া পঞ্চ পর্ব্বতের ন্যায় অবস্থান করিতেছেন ॥৮৩॥

গর্ব্বোৎফুল্ল, যথার্থবিজয়ী, বীর ও মহাতেজা ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি এই দ্রুপদপুত্রগণ অবস্থান করিতেছেন ॥৮৪॥

এবং ইন্দ্রের ন্যায় অসহ্যবিক্রম ও সাত্বতবংশশ্রেষ্ঠ ঐ সাত্যকি যুদ্ধার্থী হইয়া ক্রুদ্ধ যমের তুল্য আমাদের সম্মুখে আসিতেছেন' ॥৮৫॥

পুরুষশ্রেষ্ঠ কর্ণ ও শল্য এইরূপ কথোপকথন করিতেছিলেন, এমন সময়েই সেই কুরুসৈন্য ও পাণ্ডবসৈন্য গঙ্গা ও যমুনার ন্যায় পরস্পর গুরুতরভাবে সম্মিলিত হইল' ॥৮৬॥

(৮৩) অমী স্থিতা দ্রৌপদেয়াঃ···পি বা সো। * '···ষট্চত্বারিংশোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

# ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ।

——ঃ-০-ঃ——

ধৃতরাষ্ট্র উবাচ।

তথা ব্যূঢ়েষনীকেষু সংসক্তেষু চ সঞ্জয় !।
সংশপ্তকান্ কথং পার্থো গতঃ কর্ণশ্চ পাণ্ডবান্ ॥১॥
এতদ্বিস্তরশো যুদ্ধং প্রব্রূহি কুশলো হ্যসি।
ন হি তৃপ্যামি বীরাণাং শৃণ্বানো বিক্রমান্ রণে ॥২॥

সঞ্জয় উবাচ।

তৎ সংস্থিতমথো দৃষ্ট্বা প্রত্যমিত্রবলং মহৎ।
অব্যূহতার্জ্জুনো ব্যূহং পুত্রস্য তব দুর্নয়ে ॥৩॥
তৎ সাদিনাগকলিলং পদাতিরথসঙ্কুলম্।
ধৃষ্টদ্যুম্নমুখং ব্যূঢ়মশোভত মহদ্বলম্ ॥৪॥

ভারতকৌমুদী

তথেতি। ব্যূঢ়েষু ব্যূহরূপেণ সন্নিবেশিতেষু, সংসক্তেষু পরস্পরং মিলিতেষু ॥১॥
এতদিতি। কুশলঃ কথনে নিপুণঃ। হি যস্মাৎ। শৃণ্বানঃ শৃণ্বন্ ॥২॥
তদিতি। প্রত্যমিত্রবলম্ অভিমুখীভূতশত্রুসৈন্যম্। অব্যূহত অকরোৎ ॥৩॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! উভয় সৈন্য সেইভাবে সন্নিবেশিত ও পরস্পর মিলিত হইলে, অর্জ্জুন কিভাবে সংশপ্তকগণের দিকে ধাবিত হইলেন? এবং কর্ণই বা কি প্রকারে পাণ্ডবগণের প্রতি গমন করিলেন? ॥১॥

সঞ্জয়! তুমি বলিতে বড়ই নিপুণ। সুতরাং তুমি বিস্তরক্রমে এই যুদ্ধের বিষয় বল। কারণ, আমি যুদ্ধে বীরগণের বিক্রম শুনিতে থাকিয়া তৃপ্তিলাভ করিতে পারিতেছি না' ॥২॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর অর্জ্জুন বিপক্ষের বিশাল সৈন্যকে অভিমুখে থাকিতে দেখিয়া আপনার পুত্রের দুর্নীতিনিবন্ধন নিজ সৈন্যকেও ব্যূহরূপে সন্নিবেশিত করিলেন ॥৩॥

তখন হস্তী, অশ্ব, রথ ও পদাতিগণে পরিপূর্ণ এবং সম্মুখে ধৃষ্টদ্যুম্নসমন্বিত সেই বিশাল পাণ্ডবসৈন্য ব্যূহরূপে সন্নিবেশিত হইয়া শোভা পাইতে লাগিল ॥৪॥

(৩) "তথা স্থিতমবজ্ঞায়…বর্দ্ধ বা সো। (৪)…ধৃষ্টদ্যুম্নমুখৈর্ব্যূহম্…পি,…ধৃষ্টদ্যুম্নমুখং ব্যূহম্…বা সো।

পারাবতসবর্ণাশ্বশ্চন্দ্রাদিত্যসমদ্যুতিঃ।
পার্ষতঃ প্রবভৌ ধন্বী কালো বিগ্রহবানিব ॥৫॥
পার্শ্বতস্ত্বভিতস্তস্থুর্দ্রৌপদেয়া যুযুৎসবঃ।
দিব্যবর্ম্মায়ুধধরাঃ শার্দ্দূলসমবিক্রমাঃ।
সানুগা দীপ্তবপুষশ্চন্দ্রং তারাগণা ইব ॥৬॥
অথ ব্যূঢেষ্বনীকেষু প্রেক্ষ্য সংশপ্তকান্ রণে।
ক্রুদ্ধোঽর্জ্জুনোঽভিদুদ্রাব ব্যাক্ষিপন্ গাণ্ডিবং ধনুঃ ॥৭॥
অথ সংশপ্তকাঃ পার্থমভ্যধাবন্ বধৈষিণঃ।
বিজয়ে ধৃতসঙ্কল্পা মৃত্যুং কৃত্বা নিবর্ত্তনম্ ॥৮॥
তন্নরাশ্বৌঘবহুলং মত্তনাগরথাকুলম্।
পত্তিমচ্ছূরবীরৌঘং দ্রুতমর্জ্জুনমার্দ্দয়ৎ ॥৯॥

ভারতকৌমুদী

তদিতি। সাদিভিরারোহিভির্নাগৈর্গজৈশ্চ কলিলং ব্যাপ্তম্। ধৃষ্টদ্যুম্নো মুখং যস্য তৎ ॥৪॥

পারেতি। পারাবতসবর্ণা গৃহকপোতবদ্ধূম্রবর্ণা অশ্বা যস্য সঃ। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ ॥৫॥

পার্শ্বত ইতি। অভিত উভয়তঃ, দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ, যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবঃ। সানুগা অনুচরসহিতাঃ, দীপ্তবপুষস্তেজসা, চন্দ্রমভিতঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬॥

অথেতি। অভিদুদ্রাব সংশপ্তকানেবাভিদধাব, ব্যাক্ষিপন্ মুহুর্মুহুরাকর্ষন্ ॥৭॥

অথেতি। নিবর্ত্তনং নিবৃত্তিহেতুম্। এতেন সতি জীবনে কুতোঽপি ন নিবৃত্তিরিতি সূচিতম্ ॥৮॥

তদিতি। নরাশ্বৌঘো বহুলো যত্র তৎ, মত্তনাগৈর্মত্তহস্তিভিঃ রথৈশ্চাকুলং ব্যাপ্তম্,

---

চন্দ্র ও সূর্য্যের ন্যায় তেজস্বী এবং ধনুর্দ্ধারী ধৃষ্টদ্যুম্ন মূর্ত্তিমান্ কালের ন্যায় প্রকাশ পাইতে থাকিলেন; তৎকালে তাঁহার রথে কপোতবর্ণ চারিটা অশ্ব যোজিত ছিল ॥৫॥

চন্দ্রের পার্শ্বে নক্ষত্রসমূহের ন্যায় ধৃষ্টদ্যুম্নের উভয় পার্শ্বে ব্যাঘ্রের তুল্য বিক্রমশালী, দিব্য বর্ম্ম ও অস্ত্রধারী এবং তেজোদীপ্তদেহ দ্রৌপদীর পুত্রগণ যুদ্ধার্থী হইয়া অবস্থান করিতে লাগিলেন ॥৬॥

তাহার পর সৈন্য সন্নিবেশিত হইলে, অর্জ্জুন রণস্থলে সংশপ্তকগণকে দেখিয়া ক্রুদ্ধ হইয়া গাণ্ডীবধনু আকর্ষণ করিতে করিতে ধাবিত হইলেন ॥৭॥

পরে সংশপ্তকেরাও অর্জ্জুনবধৈষী ও জলাভিলাষী হইয়া মৃত্যুকে নিবৃত্তির কারণ করিয়া অর্জ্জুনের দিকে ধাবিত হইল ॥৮॥

---

(৮)···জয়ৈষিণঃ···বর্দ্ধ।

